যদি খোসামোদ করা জানতুম রে, তা হলে তোর কেন, তোর মুনিবেরই করতুম। ছেরকালটা ধরে না শীত, না গ্রীষ্মী বাসন মেজে মেজে মরতুম না রে!"

পেঁচোর মা দুই পাকান চোখে মোহিনীকে ভস্ম করিবার মত আগুন ভরিয়া খোঁপাখোলা এলোচুল আঁটিয়া বাঁধিতে বাঁধিতে দাঁত কিড়মিড় করিয়া হুঙ্কার ছাড়িল—"দেখ্ মোহী আবাগী! অমন করে ভাল মানুষদের পেছনে লাগিস্‌নে বল্‌চি! কেন, আমি কি তোর বুকে ভাতের হাঁড়ি চাপিয়েছি নাকি, যে যখন তখন তুই আমায় ঠোক্কর মেরে কথা কইতে আসিস্?"

নিরঞ্জনের চাকরী হইয়াছে সে খবর এবাড়ীর বাসিন্দারা এবং যাহারা এ সংসারের সহিত আসা যাওয়া করিত তাহারা সকলেই জানিল বটে; কিন্তু কি চাকরী যে তাহার হইল, সে খবরটায় যেমন তাহারা পাঁচজনে,—তেমনি নিরঞ্জন নিজে শুদ্ধ অজ্ঞই রহিয়া গেল এবং তা অমন প্রায় দিন পনেরই এই অজ্ঞতার মধ্য দিয়া কাটিল। চাকরী পাইয়া নিরঞ্জনের মনটা একটুখানি প্রফুল্ল হইয়াছিল, কিন্তু ফলে দেখা গেল, চাকরীর মধ্যে যথাপূর্ব্বই সেই আশ্রয়দাতার বাড়ীর নীচের তলার একটী এই বিশেষ ঘরের মধ্যের নির্দ্দিষ্ট বিছানাটায় পড়িয়া পড়িয়া অফুরন্ত দুঃখময় চিন্তা-স্রোতের মধ্যে ভাসিয়া যাওয়া অথবা সেই ঘরের কড়িকাঠ কয়খানার হিসাব রাখা,—এ ভিন্ন তো কই তাহার কর্ম্ম-জীবনের কোন সফলতাই দেখা দিল না। আরও দুইচারি দিন অপেক্ষা করিয়া করিয়া একদিন নরেশচন্দ্রের নাগাল পাইয়া সে সসঙ্কোচে তাঁহাকে জিজ্ঞাসা করিল, "আমায় তো কোন কাজই দেওয়া হ'ল না?"

নরেশ তখন কি কাজে তাঁহার স্বভাবজাত অত্যধিক ব্যস্ত ছিলেন; তাহাতেই মগ্ন থাকিয়া ত্বরিত-কণ্ঠে কহিয়া উঠিলেন, "ব্যস্ত হয়ো না,

দুদিনেই সংসারের কর্ম্ম-স্রোতে ভাঁটা পড়ে যাবে না, কাজ ঠিক থাকবে।”

নিরঞ্জন কিছু বলিবার জন্য মুখ খুলিতে গিয়া আবার বন্ধ করিয়া ফেলিল। কি জানি বেশী পীড়ন করিয়া কাজ আদায় করিতে গেলে হয়ত সেটা আদায় হওয়া অধিকতর দুর্ঘট হইয়া পড়াও নেহাৎ বিচিত্র নয়! বাবুর যে মেজাজের পরিচয় সে পাইয়াছে, তাহাতে আর যতই ভাল জিনিষ থাক না কেন, একটা যে খেয়ালের খেলাও তার অন্তর্নিহিত হইয়া আছে, সেটাও নিতান্ত অস্পষ্ট নহে। কেহ জোর করিয়া ‘হাঁ’ বলিলে তাঁহাকে প্রায়ই তেম্‌নি জিদের সঙ্গে ‘না’ বলিতে বাধ্য করা হয়, অতএব যেখানে আগ্রহ অধিক সেখানে অনাগ্রহেই কার্য্যসিদ্ধি হওয়ার সম্ভাবনাটা কিছু সম্ভব বটে।

সে নীরবে ফিরিতেছিল, নরেশ ডাকিলেন “ওহে নিরঞ্জন শোন, শোন,—”

নিরঞ্জন ফিরিয়া আসিয়া নিঃশব্দ নতমুখে দাঁড়াইয়া রহিল। নরেশ একতাড়া কাগজ দেখাইয়া কহিলেন “আমার এই পিপড়ের ঠ্যাং লেখাগুলোকে বুঝে নিয়ে এর একটা “ফেয়ার কপি” করতে পারবে?”

হারানিধি বা ওম্‌নি কিছু কুড়াইয়া পাইলে মানুষের মুখের যে ভাব হয়, ঠিক তেমনিতর হর্ষোৎফুল্লমুখে নিরঞ্জন তাহার স্বাভাবিক অবসাদ-পূর্ণ শিথিল গতিকে যৌবনোদ্যমপরিপূর্ণ আগ্রহচঞ্চল করিয়া একরকম ছোঁ মারিয়াই যেন নরেশের হাত হইতে সেই কোণ-গাঁথা ফুলস্কেপ কাগজগুলা কাড়িয়া লইল এবং সাগ্রহে তদুপরি নিজের নিষ্প্রভনেত্রের ক্ষুধিত দৃষ্টি স্থাপন করিল। তাহাতে যে হস্তাক্ষর লিখিত ছিল তাহাকে কদর্য্য বলিলেও খুব মিথ্যা কথা বলা হয় না। এ বিষয়ে নরেশের মন্তব্যটাকে ‘বিনয়’ বলিয়া ভ্রম করিবার কিছুমাত্র কারণই বিদ্যমান

নাই। কিন্তু বহুকালের অনাবৃষ্টির পর সামান্য এক পশলা জলেও যেমন প্রকৃতির সমস্ত ম্লানতা ধুইয়া গিয়া তাহাকে চিক্কণ ও শ্যামল দেখায়, নিরঞ্জনেরও সেইরূপ কর্ম্মবন্ধনবিহীন ছন্নছাড়া জীবনের সমুদয় এলো-মেলো গ্রন্থিগুলা যেন এতটুকু কাজের নাগাল পাওয়াতেই একটি ক্ষণের ভিতরে সংযত ও সুসম্বদ্ধ হইয়া উঠিল। সে আর দ্বিতীয় বাক্যের অপেক্ষা মাত্র না করিয়াই একখানা চৌকি লইয়া বসিয়া সাদা কাগজ কয়খানা টানিয়া লইল।

সেদিন অপরাহ্নে পরিমল যখন তার বৈকালিক বেশভূষা সমাধা করিয়া আনিয়াছে, তেমন সময়ে তাহার নিজস্ব দাসী অন্নদা আসিয়া জানাইল রাজাবাবু তাহাকে ডাকিতেছেন। পরিমল আসিয়া দেখিল নরেশ কয়েকখানা বই হাতে তাহার প্রতীক্ষা করিতেছেন।

"কি এ গুলো? নতুন কোন গল্পের বই বেরিয়েছে বুঝি? তা বাঁধানর এমন ছিরি কেন?"—বলিয়া উহারই একখানা টানিয়া লইয়াই পরিমল ঠোঁট উল্টাইল—"ও হরি! আবার এই মাথা মুণ্ডু নিয়ে আসা হয়েছে? আমিতো বলেইছি যে এ সব আর আমার দ্বারা হচ্চে টচ্চে না। মাগো, বুড়ো হয়ে মর্ত্তে যাচ্চি এখনও কি না রয়েল রিডার নম্বর থার্ড পড়া!"।

নরেশচন্দ্র হাসিলেন "ওর চেয়ে যে আর ওপোরে উঠতে পারলে না সৈ! আমার কি সাধ যে চারকাল ধরেই তুমি কচি খুকির পড়া পড়? না, এবার এই রাজকীয় "পঠনা"র গণ্ডী তোমায় পার হতেই হবে, পরি!"

পরিমল বই কয়খানা সজোরে ছুড়িয়া ফেলিয়া দিয়া স্বামীর প্রশস্ত স্থূল স্কন্ধের উপর মাথা রাখিয়া আবদার করিয়া বলিল "ও আমি আর পড়বো না।"

"কেন পরি?"

"বুড়ো বয়েসে আর অতো শেখা যায় না। দেখলে তো পারলুম না।"

নরেশ বলিলেন "দেখ তা'যদি বলো, তাহলে আমি হাজারটা উদাহরণ দিয়ে, দেখিয়ে দিতে পারি যে বুড় বয়েসে সামান্য একটু লেখাপড়া শেখা সে তো কিচ্ছুই নয়, একেবারে আগা থেকে পান্তলা পর্য্যন্ত বিবি বনে যেতে পারা যায়।"

পরিমল স্বামীর কথায় হাসিয়া ফেলিল, তারপর ঈষৎ গম্ভীর হইয়া উঠিয়া বিষন্নস্বরে কহিল, "তারা বোধ হয় আমার মতন পাড়াগেঁয়ে গরীব ঘরের মেয়ে নয়, তাই পারে।"

নরেশ কহিলেন "তা'নয় পরি, ও তুমি একেবারে ভুল করলে। আজ পাড়াগেঁয়ের ছেলে মেয়েরা সহরে এলে যত বদ্ধ সহুরে হয়ে ওঠে, সহরের বুকের মধ্যে সাতপুরুষে বাস করে থেকেও তার সিকি-টুকুও পারা যায় না। সংক্রামক রোগের মধ্যে সর্ব্বদা যারা বাস করে, তাদের চাইতে বাইরের লোকদেরই সংক্রামিত হওয়ার ভয় বেশী কিনা। যাক্ ও সব তর্কাতর্কি তুলে রেখে দাও, তোমায় আমি এম্-এ, বি-এল পাশ করে হাইকোর্টে ব্যারিষ্টারীর দরখাস্ত পাঠাইতেও অনুরোধ করছিনে, আর বিলাত ঘুরতেও নিয়ে যাচ্চিনে;—মাত্র খামের উপর চিঠির ঠিকানাটা লেখা, বা ছোটছেলে মেয়েদের অক্ষর পরিচয়টা করাবার মতন পুঁজিটুকু পর্য্যন্ত না রাখলে চলবে কেন বলতো? এতটুকু চাওয়ারও কি আমার যোগ্যতা নাই?"

পরিমলের গাল দুটি ঈষৎ একটু রাঙ্গা হইয়া আসিল, নতমুখে সে মৃদুস্বরে উত্তর দিল, "চিঠি লেখবার তো আমার অনেকই আছে। আর ছোটছেলে—তা যদি ঈশ্বর আমাদের দেন, তাদের শেখাবার লোকের এ বাড়ীতে কোন অভাব হবে না।"

আহা; ঐখানেই যে তোমাদের গলদ পরি! মা বাপের কাছে

শিক্ষা না পেলে সন্তানের যে প্রকৃত শিক্ষাই হতে পারে না। প্রথম থেকে মাইনে করা মাষ্টার গবর্ণেসের ব্যবস্থার মতন ছোট ছেলে-মেয়েদের উপর নিষ্ঠুরতা আর কিছুতেই নেই। বিদ্যালাভটাও একেবারেই তাতে তাদের পক্ষে বিস্বাদ হয়ে যায়। মায়ের আদরের সঙ্গে মিশিয়ে অতি সহজ খেলার মতন যেটা শিখে ফেলে, একজন অপরিচিতের শাসন গাম্ভীর্য্যের মধ্যে কি সে বস্তু পেতে পারে তারা কখনও ?"

পরিমল কিছু ক্ষুণ্ণচিত্তে জবাব দিল, "একটু আধটু শিখ্‌ছি তো, কিন্তু ও ইংরাজী বইটাই আমার পড়তে মোটে সুবিধে হয় না। মনেই থাকে না যে ছাই।—আর কি বিশ্রী উচ্চারণ ও বানান! সে যাক,—হ্যাঁগা, আজ আমায় পার্সী থিয়েটারে নিয়ে যাবে? 'মোহন-মুরলী' দেখে আসবো।"

নরেশ স্ত্রীটীকে একটু সন্তুষ্ট করিয়া কাজ আদায় করাই সুযুক্তি বোধে সেদিন ঐ পর্য্যন্তই থামিয়া গিয়া জবাব দিলেন, "বেশতো, যেও।"

---

## ষষ্ঠ পরিচ্ছেদ

পরের পরাণ মনের মাঝারে যত তোলাপাড়া হয়
তার সনে যদি তোমার মনের নাহি থাকে পরিচয়
আচরণ-তার বিচার করিতে যেওনা যেওনা তবে,
তুমি যাহা ভাবে কলঙ্ক, তাহা অস্ত্রের লেখা হবে,
হয়ত সে রণে তুমি হেরে যেতে, সে তবু হয়েছে জয়ী,
ক্ষতের চিহ্ন বহিছে এখন ক্ষতের যাতনা সহি।

—তীর্থরেণু

দু'চারজন বন্ধু আসিয়া একটা পুরাতন দাবী দিয়া সেদিন নরেশকে সম্বোধনপূর্ব্বক বলিল "ওহে রাজা! তুমি এতবড় ফাঁকিবাজ হয়ে উঠ্‌লে কেমন করেই বলোতো?"

নরেশ তাদের দাবী বুঝিয়াও অজ্ঞতার ভাণ করিয়া থাকিয়া চাপা বিরক্তির মন্দ হাস্যের মধ্যে জবাব দিলেন, "কেন, চা দিতে বল্‌তে দেরী হয়েছে বুঝি? ওরে সাতকড়ে!—"

নলিনবিহারী নামে নরেশের এটর্ণী বন্ধুটী মুখ বিকৃত করিয়া গম্ভীর-ভাবে কহিয়া উঠিলেন, "এইও! খবরদার! একেবারেই বোকা বোনো না! চায়ের তেষ্টা আর সরভাজা রাজভোগের ক্ষিধে নিয়েই আমরা রাজ-দরবারে ভোজের আরজি পেস করাতে আসিনি হে! যে কথা আমাদের দিয়েছিলে সেইটে রাখ্‌ছো কবে তাই এখন বলো দেখিনি, শুনি?"

নরেশ যেন একেবারে আসমান হইতেই পড়িয়া দুইচোখ বিস্ফারিত করিলেন, সবিস্ময়ে কহিয়া উঠিলেন,—"কথা দিয়েছিলুম; অথচ রাখিনি—এমন তো কিছুই আমার মনে পড়ে না! "জোচ্চোর", "গাধা" প্রভৃতি অনেক মিষ্টি মিষ্টি বচন তো আমায় শোনালে, এখন ঠাণ্ডা হয়ে দুটো

আইস্‌ক্রিম্‌ আর খান দুচ্চার করে খাস্তা কচুরির সঙ্গে ছানার জিলিপি খেয়ে যাও দিকিন, রাণী-সাহেবার খাস তৈরি। খাসা হয়েছে!—”

সাতকড়ি হাজির ছিল, বাবুদের জন্য জলখাবারের ফরমায়েসের সঙ্গে সঙ্গেই বাড়ীর ভিতর চলিয়া গেল। হরিধনঠাকুর্দ্দা ডাকিয়া বলিলেন,“হারুকে আমার হুঁকোটা ফিরিয়ে একছিলিম দিয়ে যেতে বলে যাস্‌ বাবা!”

নলিন নরেশের বাক্‌চাতুর্ষ্যে কিছুমাত্র ভুলে নাই, অসন্তোষের সহিত বলিল,—“সুয়োরাণীর খাস মহল তোমার খাসা রকম বজায় থাক,আমাদের সেথায় কিছুমাত্র ভাগ চাইনে ভাই! দুয়োর দুয়োরটা এখনও যে অত করে চেপে রেখে কেনই দিয়েছ, সেইটে শুধু আমাদের মতন নিরেট বোকাদের বোঝা কঠিন হয়ে পড়েছে, সেইটুকুই একটু বুঝতেচাই!—এদিকে তো খবর পাচ্ছি যে মধু-বাসর সম্পন্ন করে ফেরা অবধি এই তিন বৎসরে দুঃখিনী দুয়োরাণী একেবারেই মহারাজের চক্ষুঃশূল হয়ে গিয়েছেন। তাঁর মুখ দর্শনও নাকি আর ভ্রমক্রমেও করা হয় না,—অথচ তাঁকেও দেবে না নরলোকের মুখ দর্শন করতে। এতো তোমার বিষম জুলুম দেখতে পাই! কিন্তু আর সেটী হচ্চে না! আজ পাঁচ বচ্ছর ধরে এই যে খোসামোদ করে করে মরচি, একটি দিনের জন্যও যদি অপ্সরীর গলারএকটা গানও শোনাতে তাহ’লেও নয় বোঝা যেত যে কথার তোমার কিছু ঠিক আছে, আরে ছোঃ!”

ননীবাবু নলিনকে চোখ টিপিয়া নিজেই তার হইয়া দরবার করিতে আসিল,—“আঃ থামো না নলিন! অত ব্যস্ত কেন? আমার ছাত্রীর গান শোনবার জন্যে তুমি অনেক দিন থেকেই ব্যস্ত হয়েছ বটে; তা সুবিধে হলেই রাজা তোমায় কি আর না শোনাবেন? সত্যি রাজা! অত করেই যে সুষমাকে সঙ্গীত বিদ্যেটা আমরা শেখালুম, তা সে যদি এমনি করে সব ছেড়েই দেয়, তাহ’লে অনর্থকই উভয়তঃ এতটা পরিশ্রম করে কি ফলটা হলো বল তো? আগেকার মতন কথন-সথন,—এই

আমাদের ক'জনার মধ্যেই সে যদি একটু আধটু গাইতে টাইতে নাই পেলে তাহলে তারই বা বারমাস একঘেয়ে বন্দীজীবন ভাল লাগে কি করে? এই তিনটে বচ্ছর তো আমি বা ঠাকুর্দ্দা পর্য্যন্ত তার ওখানে গেলে ঢুকতে পাইনে। তা ভাই, ছেলে মানুষের প্রতি এতটা কড়াকড়ি কি করাই তোমার উচিত?"

ঠাকুরর্দ্দা হুঁকার নলে মুখ দিয়ে একমনে টানিতে টানিতে একবারটি মুখ তুলিয়া ছোট্ট করিয়া বলিয়া উঠিলেন, "ছেলে মানুষের পক্ষে বাঁধনটা বড্ড বেশী কড়া হয়ে পড়েছে বই কি! অল্প একটু ঢিলে দিলে হয় ভাল—অ—ল্প একটু।"

নরেশ এবার ব্যথিত বিশাল চক্ষু উত্তোলনপূর্ব্বক বৃদ্ধ সহচরের উপর দৃষ্টি নিবদ্ধ করিয়া কহিয়া উঠিলেন "আপনিও যোগ দিলেন?—"

তাঁহার কণ্ঠে অবিচারিতের সুদৃঢ় অভিমান ব্যক্ত হইল।

হরিধন অপ্রতিভ হইয়া পড়িয়া গুন্‌গুন্ করিয়া বলিলেন—"আরে, না'রে. দাদা ভাই! তা' আমি বলচিনি. সুষমা যে কত ভাল মেয়ে সে আমি সবই জানি বই কি! তবে কিনা,—তবে কিনা এতটা বিদ্যে যে শিখেছে;—এই তোমারই বন্ধুবান্ধবের কাছে তোমারই সাক্ষাতে বসে দুটো গেয়ে শোনালে তাতে দোষটা কি? সেই কথাই আমি বলেছি ভাই! ওরা যে আমায় শুদ্ধ খেয়ে ফেলে। বলে তুমি তার ওস্তাদ, তোমার কি তার উপর কোনই দাবী দাওয়া নেই? তা' আমি আর কি বলবো দাদু? তাই—"

নরেশ বন্ধুদের মুখের দিকে সোজা চাহিয়া জবাব দিলেন—"আপনি সাফ বলবেন যে তা' আপনার নেই,—তা' হ'লে আপনাকে আর কেউ জ্বালাবে না।"

শুনিয়া তবুও নলিন মুখরভাবে কহিয়া উঠিল,—"যদি পুরাতন প্রেম

ঢাকা পড়ে যায় নব প্রেমজালে,'—তা হ'লে তাকে বিদায় দিলেই পারো। তা'বলে একটা নিরীহ জীবের উপর এতটা অত্যাচারও সহ্য করা যায় না! বলি আমাদের ঘরে তো আর নূতনের আমদানী হয়নি।"

নরেশের দুই চোখ রাঙ্গা হইয়া তাঁর কপালের শিরা সাপের মতন মোটা হইয়া ফুলিয়া উঠিল। তাঁর সমস্ত শরীরেই যেন একটা প্রবল রকমের টান পড়িয়া তাঁহার দুই হাতের মুঠা কঠিনভাবে মুষ্টিবদ্ধ হইয়া উঠিল;—কিন্তু তার পরও যখন তিনি অচল অটল হইয়া নিজের আসনেই বসিয়া রহিলেন, তখন দেখা গেল, মনেব মধ্যের একটা অদম্য উত্তেজনার স্রোতকে সংহত করিয়া রাখিতে, তাঁহাকে তাঁর সঘনে কম্পিত বিবর্ণ অধরকে দাঁত দিয়া চাপিতে হইয়াছে।

বন্ধুবরেরা পরস্পরে দৃষ্টির ইঙ্গিতে পরস্পরকে নিজেদের হতাশার খবরটা দিয়া চুকিল; কিন্তু একান্ত লোভাতুর নলিনবিহারীর এততেও মন মানিল না, সে নিতান্ত দুঃখিতচিত্তে ক্ষুণ্ণকণ্ঠে কহিয়া ফেলিল—"তা'হলে আমাদের গান শোনানের আশা যে দিয়ে আসছিলে সেটা শুধু ছেলে ভুলোনর মতন সম্পূর্ণই--"

নরেশ ইহার পাদ পূরণ করিলেন—"অলীক।"

"তা হলে আশা পূর্ণ হবে না?"

নরেশ চোখের দৃষ্টি তাঁর সাম্‌নাসাম্‌নি সোজাদিকে ঠিক্ রাখিয়া শান্তভাবে উত্তর করিলেন—"না"।

"গোড়া থেকে বল্লেই হতো।"

"বলেছিলুম অনেকবার, তোমরা সেকথা শুনতে চাও কই?"

"তুমি বলেছিলে,—সে আমাদের সামনে গাইবে না। কিন্তু ডাক্তার, ননী—এরা সব বল্লে যে, তুমি হুকুমে কল্লেই সে গাইতে পথ পাবে না; সে তোমায় নাকি যমের মতন ভয় করে।"

"আমি বল্‌বো না।"

"এ সোজা কথা।"

বন্ধুরা বিদায় লইবার পূর্ব্বে আর একটা খোঁচা দিয়া গেল।

"ওহে রাজা! তোমার সেই জাম্বুবান মন্ত্রীটী গেল কোথায়? শুন্‌ছিলুম সে নাকি তোমার বাড়ীতেই রয়েছে।"

নরেশ কহিলেন,—"আছে বই কি; তাকে যে আমি চাকরী দিয়ে রেখেছি। খাসা ছেলে সে!"

সব ক'জনেরই চোখে মুখে বিদ্রুপের তীক্ষ্ণ হাসি উথলিয়া উঠিল।

"কোন কাজে বাহাল হলেন, বাছাধন?"

নরেশ ভর্ৎসনার ভাবে চোখ ফিরাইয়া অথচ মৃদু হাসিয়া উত্তর দিলেন,—"আমার স্ত্রীর মাষ্টার করে দিচ্ছি যে তাকে।"

"তা'হলে তো কায়েমী বন্দোবস্তই হয়েছে! কিন্তু দেখ' ভাই। ছেলে মানুষ যেন অন্ধকারে ও শ্রীমূর্ত্তি দেখে আঁৎকে না ওঠেন।"

বন্ধুরা বিদায় হইলে নিতান্ত অপ্রসন্ন মন লইয়া নরেশ স্ত্রীর খোঁজে উপরে উঠিলেন। তাহাদের বিদ্বিষ্ট ও বিদ্রূপবাক্যই তাঁহার উভয় সঙ্কল্পকে অধিকতর দৃঢ় করিয়া তুলিল।

পরিমল তখন চুল-বাঁধুনীর কাছে পরিপাটী সিঁথিপাটী করিয়া কেশ রচনা করাইতে ছিল। আশে পাশে আয়না, চিরুণী, গন্ধ তৈল, ভিজা গামছা, আরও কত কি ছড়ান। পিছনে বসিয়া সোণার তাগা পরা, হাতখালি, নরুণ পেড়ে ধুতি পরা আন্নাকালী সাতগুছির চ্যাটা বিনাইতে বিনাইতে বাগবাজারের রায়েদের বাড়ীর বৌ-ঝিয়েদের সৌখীনত্বের শত শত উদাহরণ জমা করিয়া দিতেছিল! পরিমল উৎকর্ণ হইয়া সে সকল মুখরোচক কাহিনী গোগ্রাসে গ্রাস করিতে করিতে মধ্যে মধ্যে দুই একটা প্রশ্নও করিতেছিল; যথা—"হ্যাঁগা, তাদের বৌর'

বিকেল বেলায় বার মাসই বেনারসী বোম্বাই সাড়ী এই সব পরে থাকে? কোন দিনই কি বাদ দেয় না?"

আন্নাকালী বলিল "না ভাই, তারা ও সব রোজই পরে। তা'পরবে নাই বা কেন বলো না? পয়সার তো তাদের কমি নেই। অন্ত লোকেদের যেমন আটপৌরে কলের সাড়ি কেনা হয় না; তেমনি তাদের যে গাদা করে করে ওই সবই কেনা হয়ে থাকে ভাই! তা' তুমিও কেন বিকেল বেলা একখানি করে পাতলা বেনারসী, পার্সি, কি জামদানী ঢাকাই পরো না বৌদি! তোমারও তো রাজার ঈশ্বর্য্যি, কিসেরই বা কোন্ অভাবটা?"

পরিমলের কাঁচা মনে এই সকল অনাস্বাদিত সুখের প্রবাহ প্রলোভনের ঘনো জাল বিস্তার করিতেছিল। তথাপি সে ঈষৎ বিজড়িতভাবে কহিল, "আমার কি ওসব পরে থাকলে মানায়? লোকে হয়তো হাসিবে, বলবে 'কুঁজোর আবার চিৎ হয়ে শোবার সাধ!'

প্রসাধনকারিণী অবাক্ অভিনয় করিয়া বলিয়া উঠিল,—হ্যাঁ, হাসবে না, বলে ইয়ে করবে! কেন তুমি কি সেওড়া গাছের পেত্নী নাকি যে তোমার গায়ে কিচ্ছুই মানায় না? রংটাই তোমার যা শাম্‌লা। মুখের কাট টাট্ কেমত দিব্যি! চুলটী পিট ঝাঁপা, মুখখানিও তো তোমার আমি খাসা দেখি ভাই! তা' ভাই, বলবোই বা কি! পয়সা হলেই তো আর রূপ কিনে আনা যায় না। বড় বড় লোকের ঘরে কটাই বা সুন্দর আছে? যত সব ধনীর ঘরে, দেখবে সবার অঙ্গেই প্রায় ধার করা রূপ, সাবানে-পাউডারে, বিলিতি-রং, খড়ির গুঁড়ো, সুর্মা, ভুরু আঁকিবার পেন্‌সিলের টানে—আর হীরে মতি জরি সিলিক, তার উপরে ইলেকট্রিকের আলোর ঝিলিক্ আছে। তুমিও ভাই দেখ না, আমার হাতে যখন পড়েছ দু'মাসের মধ্যে তোমায় গৌরবর্ণ না করে কি আর

ছাড়বো মনে করেচ? ওই আপ্‌টানটী ভাই। কিন্তু দুটীবেলা ভাল করে লাগানো চাই। তোমার ও সাবান ফাবানের কর্ম্ম নয়—"

এমন সময় অন্নদা দাসী আসিয়া খবর দিল, "রাজা বাবু শীগ্‌গির করে একবার আপনাকে ডাক্‌ছেন।—"

দুই দিকে দুইটা বিনুনী ঝুলাইয়া অসমাপ্ত বেশ-ভূষায় পরিমল স্বামি সন্দর্শনে ছুটিল। মন অবশ্য এই অ-প্রস্তুত অবস্থায় দেখা দিতে একটু কুণ্ঠিত হইতেছিল বইকি। আহা, সেই আসিলেনই যদি আর একটু পরে আসিলেই যে বেশ হইত।

নরেশ বেশী কিছু ভূমিকা না করিয়াই সোজা কথায় বলিয়া গেলেন "দেখ পরি! মিসেস্ বসুর কাছে পড়া শোনা তোমার তেমন তো কিছুই এগুচ্ছে না, তাই ভাবছি তাঁর বদলে যদি একজন মাষ্টার ঠিক করা যায় তো কেমন হয়?"

পরিমল তার বিনুনী শুদ্ধ মাথাটী সবেগে নাড়া দিয়া ঠোঁট ফুলাইয়া জবাব দিল, সে একটুও ভাল হয় না। কেন, মিসেস্ বসু তোমার কি কর্‌লেন শুনি?"

নরেশ হাসিয়া কহিলেন,- "ভয়ে কবো না নির্ভয়ে?"

"তা নির্ভয়ে বল্‌তে পারো।"

"তিনি আমার পাড়াগাঁয়ের নিরাড়ম্বর সাদা সিদে পরিমলকে সহরের 'ডানা কাটা' পরীদের পাশে দাঁড় করাবার বন্দোবস্তে আছেন,—এভিন্ন 'আর কিছুই নয়।"

পরিমল বেণী দুলাইয়া বাঁকা চোখে অভিমানের বাণ হানিল,— 'ডানা কাটা' পরী' যদি আমি হতে পারতুম, তাহ'লে কিনা ও সব খোঁটা আমায় তুমি দিতে পারতে? কি আমি করেছি বাপু? ভাল ভাল সাড়ী জ্যাকেট গহনাপত্র অত অত সব আমায় কিনে দাও কেন? না দিলে তো আর আমি পরতে যেতুম না।"

নরেশ সস্মিতমুখে তার নাকটি ধরিয়া নাড়া দিয়া বলিলেন—"আমার কাজ আমি করি, তোমার কাজ তুমি করিলেই পারো। যাক্ ওসব কথা নয়।—তুমি জানো লেখা পড়া শেখাটা আমার পছন্দ। শুধু বিলিতি বিবিদের বেশ ভূষাকেই অনুকরণ করলে চল্‌বে নাতো, তাদের সদগুণগুলিও সঙ্গে সঙ্গে নিতে হবে। তা' ভিন্ন আমাদের দেশের মেয়েরাও কস্মিনকালে মূর্খ থাকতেন না। বই পড়া কম থাকলেও এবং নাথাক্‌লেও মৌখিক ও দৃষ্টান্তের শিক্ষা সেকালের মেয়েদের অপর্য্যাপ্তই ছিল। তোমরা ঘরের বাইরের সবই ত্যাগ করচো, শিখে নিচ্চো শুধু বিলিতি বিলাস সুখ টুকুই। তা করোনা, বড় আশা করে তোমায় নিয়েছি যে আমার সন্তানেরা যেন নির্ম্মল ও নিখুঁত মা পায়, তাদের তা পেতে দিও, পরি!"

পরিমল মুখটা খুবই প্রসন্ন করিতে পারিল না।

নরেশ আবার বলিলেন,—"যাহোক, আমি যা বল্‌তে এসেছি সেটা শুনে নাও; নিরঞ্জন তো কাজের জন্য বড্ডই ব্যস্ত করচে। তারই কাছে যদি তুমি খানিকটা করে পড়ো সে মন্দ হয় না। বেচারা ভারি ভদ্রলোক। লেখা পড়াও বোধ হয় জানে এক রকম।—"

পরিমল ঘোরতর অপছন্দের সঙ্গে প্রবলবেগে আপত্তি তুলিয়া বাক্য সমাপ্তির পূর্ব্বেই বাধা দিল—"বল কি তুমি ওই মুখ-পোড়াটার কাছে আমায় পড়তে হবে! কক্ষোনো না, কক্ষোনো না।—ওর কাছে আমি কিছুতেই পড়ব না। মাগো ওটা বাঁদর কি মানুষ তারই যে কিচ্ছু ঠিক নেই।"

একটা প্রচণ্ড ক্রোধোচ্ছ্বাস নরেশের সমস্ত শরীরের ভিতর দিয়া বহিয়া গেল। আরক্ত মুখে তিনি সবেগে বলিয়া উঠিলেন,—"পরিমল! ওকথা মুখ দিয়ে বল্‌তে তোমার লজ্জা হলো না? কেমন করে বল্‌লে তুমি? এই তোমার' উপরে আমার ভবিষ্যৎ বংশের জন্য আমায় উচ্চ

আশা পোষণ কর্‌তে হয়েছে! যাকে আজ অত ঘৃণা দেখালে, কেমন করে জান্‌লে যে সেই লোক একদিন খুবই সুপুরুষ ছিল না? তোমাদের মতন রূপযৌবনগর্ব্বিতা সুন্দরীদের কারুকে আগুন থেকে বাঁচাতে গিয়েই যে ওর ওদশা হয়নি. তাই কি তুমি জোর করে কিছু বল্‌তে পার? সে হবে না—ওরই কাছে তোমায় প'ড়তে হবে। কাঁদ্‌ছো, কান্নায় শুধু অন্যায়ের প্রায়শ্চিত্ত হয় না।..."

বন্ধুদের ব্যবহারে পূর্ব্বাবধিই যে বিরক্তি মনের মধ্যে এতক্ষণ প্রচ্ছন্ন ছিল, দ্বিতীয় সংঘর্ষে তাহা বর্দ্ধিত করিয়া ফেলিয়া অসন্তোষের কালিমাচ্ছন্ন ললাট ও গম্ভীর মুখ লইয়া নরেশচন্দ্র তৎক্ষণাৎ প্রস্থান করিলেন।

---

## সপ্তম পরিচ্ছেদ

এখনও এখনও মন সে নামে শিহরে কেন ?

—অশ্রুমতী

সেই নকল করা কাগজ ক'খানি হাতে করিয়া নিরঞ্জন যখন নরেশচন্দ্রের প্রতীক্ষায় তাঁহার পাঠাগারের দ্বার দেশ হইতে গৃহোদ্যানের সবুজ ঘাসওয়ালা জমির ধার পর্য্যন্ত পাইচারি করিয়া বেড়াইতেছিল, তখন তাহাকে যেন কোন নূতন মানুষ বলিয়াই ভ্রম হইতে পারিত। বাহিরের চেহারা অবশ্য বদলাইয়া যাইবার কোন উপায়ই ছিল না, মুখের একটা দিক গভীর ক্ষত চিহ্নে প্রায় গহ্বরের মতই গভীর হইয়া গিয়াছে, সে দিকের রংটাও যেন কালির মত কালো, বাকী সবটুকুও বসন্ত ক্ষতের হস্তে এমনই নির্ম্মমভাবে অত্যাচারিত, যে সেখানে নাক চোখ প্রভৃতি আর যে কিছু আছে, তাও ঠাহর করিয়া বুঝিতে হয়।—কিন্তু কি আশ্চর্য্য বদলাইয়া গিয়াছিল তাহার ভিতরটা! প্রসন্ন স্মিতহাস্যে সমস্ত মুখখানা তাহার যেন বৈশাখী ঝড়ের শেষে চাঁদের আলোর রেখাটুকুর মতই স্নিগ্ধ দেখাইতেছিল। মূর্চ্ছাতুর অন্তরের সমুদায় নিদ্রিত বৃত্তিগুলি সহসা যেন কার যাদুযষ্টির স্পর্শে জাগিয়া উঠিয়া বিস্মিত আনন্দে পরস্পরে বলাবলি করিতে লাগিল, "তবে তো আমরা মরি নাই রে, মরি নাই!"

নরেশ ঘোর অসন্তুষ্টমনে নীচে নামিয়া আসিতেই নিরঞ্জনের হাতের বাণ্ডিলটার উপর নজর পড়িয়া গেল।—

"কি, পেরে উঠলে না বোধ হয় ? সে তো আমি তোমায় গোড়াগুড়িই বলে দিয়েছিলুম"—বলিতে বলিতেই তিনি পাশ কাটাইয়া চলিয়া যাইবার উদ্যোগ করিলেন। মনটা তাঁহার প্রথম দফায় বন্ধুবর্গ ও দ্বিতীয় দফে স্ত্রীর

উপর বিরক্তিতে তিক্ত হইয়া রহিয়াছিল। এই উভয় মনোবাদের প্রধানতম ও মূলীভূত কারণ নিরঞ্জনকেও তাই বেশ মধুর মনে হইল না।

কিন্তু নিরঞ্জন বেচারা সে কথা বুঝিবে কেমন করিয়া, সে নিজের মনের গভীর আনন্দে ডুবিয়া থাকিয়া একমুখ হাসির সহিত কথা কহিয়া উঠিল ; বলিল—"পারবো না কেন ? আপনার লেখা তা'বলে অতদুর মন্দ নয়।" এই বলিয়া সে অতি সুন্দর ছাঁদে লেখা কয়েকখানি কোণগাঁথা কাগজ নরেশচন্দ্রের দিকে বাড়াইয়া দিল।

সেই লেখাটার উপর নজর পড়িতেই নরেশচন্দ্র যেন আকস্মিক দণ্ডাহতের মতন চমকাইয়া উঠিলেন। এ লেখা!—একি তাঁহার পরিচিত?—বড় পরিচিত নয় কি? দুই মুহূর্ত্তেরও অধিককাল স্তব্ধ বিস্মিত দুই নেত্র স্থির করিয়া তিনি সেই কাগজগুলার উপর চাহিয়া রহিলেন। এ লেখা কা'র? কোন পুরাতন দিনের সুখ-স্মৃতি জালে জড়িত হইয়া এর প্রত্যেকটী অক্ষরের ছবি তাঁহার মনোদর্পণের মধ্যে প্রতিফলিত রহিয়াছে! কিন্তু এ যাহার প্রতিবিম্ব, তার আসল রূপটুকু কোথায়? কা'র হস্তাক্ষর এ? এত পরিচিত, এত আপনার বলিয়া যাহাকে দেখিয়া চন্দ্রোদয়ে স্ফীতবক্ষ জলধিবৎ অন্তর তাঁহার উচ্ছ্বসিত হইয়া উঠিতে চাহিতেছে সে কা'র হাতের লেখা?—কিছুই স্মরণে আসিল না।

মুখ তুলিতেই একটি সমুৎসুক দৃষ্টির সহিত দৃষ্টি মিলিত হইল। নরেশের দৃষ্টি গম্ভীর এবং অনুসন্ধিৎসায় পরিপূর্ণ হইয়া উঠিল।—কই, না, এ মুখ, এ যে তাঁহার চিরদিনেরই অচেনা। অন্তরের কোণে কানাচে খুঁজিয়া কোথাও তো এর ছায়াটুকুও ভাসিয়া থাকিতে দেখা গেল না! তবে এই হাতেরই লেখা এমন পরিচিত সন্দেহ হয় কিসে? শুধুই এটা অমূলক সংশয়ই নয় কি? না এর ভিত্তিমূল কোথাও কোন গভীর গহ্বরে নিহিত

আছে ? কিছুক্ষণ চিন্তাকুল অস্বস্তিচিত্তে চাহিয়া চাহিয়া অবশেষে হাল-ছাড়াভাবে নরেশচন্দ্র তাঁহার তীক্ষ্ণ পর্য্যবেক্ষণ—দৃষ্টির আঘাতে বিপন্নপ্রায় নিরঞ্জনের মুখের উপর হইতে চোখ ফিরাইয়া লইয়া আবার তাহারই হস্তাক্ষরযুক্ত কাগজখানা দেখিলেন। তারপর হঠাৎ অসাধ্য চেষ্টা পরিত্যাগপূর্ব্বক সহজভাব অবলম্বন করিয়াই সপ্রশংস ও সস্মিতমুখে কহিয়া উঠিলেন, "বাঃ বাঃ। ভারি সুন্দর তো হে, তোমার হাতের লেখাটী! আমার সেই কাগের ছানা বকের ছানাগুলি যেন মন্ত্রপূত হয়ে নতুন জন্মলাভ করেছে দেখছি যে!"

নিরঞ্জন সপ্রীত-সলজ্জহাস্যে দৃষ্টি নামাইয়া কুণ্ঠিত-বিনয়ে শুধু জিজ্ঞাসা করিল, "আর কিছু কি কপি করবার আছে ?"

নরেশ তাহার আগ্রহে অকস্মাৎ অত্যধিক উৎসাহিত হইয়াই উঠিলেন,—"কপি করবার সাধ যদি তোমার এতেও না মিটে থাকে নিরঞ্জন, তা'হলে ভাই তোমার কাছে কি কৃতজ্ঞই যে হয়ে থাকবে ঐ "কর্ণধার" প্রেসের কম্পোজিটারের দল, সে আর তোমায় কি বলবো! আর তার সঙ্গে সঙ্গে আমাকেও না হয়ে উপায়ই নেই। যেহেতু ওদের কাছে গাল খেতে খেতে আমি দিনের মধ্যে কতবারই যে বিষম লেগে মরি। তার ওপরেও আবার আমায় দেখতে পেলেই ম্যানেজার মশাই ভীষণ তাড়া করে আসেন। প্রুফ দেখা,—সেও একটা মহামারী ব্যাপার; নিজের লেখা,—সে কি ছাই নিজেই বুঝ্‌তে পারি ? সাধ করে কি আর এর আর এক রকমের ভয় ভাবনায় আতঙ্কিত হয়ে রবিবাবু বলেছেন,—

"অনেক লেখার অনেক পাতক,
সে মহাপাপ করবো মোচন,
আমায় হয়ত করতে হবে আমার লেখার সমালোচন।"

কিন্তু সে তবুও বরং পদে আছে, নিজের লেখার প্রুফ তার চেয়েও যে ঢের বেশী শক্ত, সে হয়ত তাঁদের জানা নেই।"—বলিয়াই নরেশচন্দ্র হো হো করিয়া প্রাণ খোলা হাসি হাসিয়া ফেলিলেন।

নিরঞ্জন বলিল "তা'বলে আপনার হস্তাক্ষর অত কদর্য্য নয়; যাই হোক্ যখনই দরকার হবে আমাকে আপনার লেখা দেবেন; 'ফেয়ার' করে দেবো—"

নরেশচন্দ্র অকস্মাৎ হাসি বন্ধ করিয়া ঈষৎ গম্ভীর হইয়া উঠিলেন, "নিরঞ্জন! তুমি ইংরেজীও বেশ জানো, না? ওকি চুপ করে থাকলে কেন? বলোনা ভাই, ক্ষতি কি তাতে? আমি দেখেছি সে দিন তুমি লাইব্রেরী ঘরে বসে একটা কালো চামড়াবাঁধা কি বই পড়ছিলে, সে বইটা হয় ডিকেন্সের কোন নভেল, কিম্বা বায়রণের কিছু।"

নিরঞ্জন তাহার নত মুখখানা চকিতে তুলিয়া চাহিল। তাহার সে মুখে যেন আর রক্তের চিহ্ন পর্য্যন্ত ছিল না। ম্লান ও শুভ্র অধর তাহার থর থর করিয়া কাঁপিয়া উঠিল। এক মুহূর্ত্ত অত্যন্ত ব্যথিত বেদনায় আর্ত্তচোখে চাহিয়া থাকিয়া পরিশেষে সে যেন অস্ফুট বিলাপের ভাষায় কহিয়া উঠিল, "কি জানি. কেন আবার ওই সব জন্মান্তরের স্মৃতিগুলো আমার মাথার মধ্যে এসে জড়ো হচ্ছে! মনে করেছিলুম, সবই বুঝি পুড়ে ছাই হয়ে গেছে; কিন্তু ভস্ম করচে তা বোধ করি বা যায়নি—যায়নি—উঃ—" বলিয়াই সে এমন জোর করিয়া কপালটা টিপিয়া ধরিল ও স্খলিত পদে পাশের দেওয়ালে দেহের ভর রাখিল, যে নরেশের বেশ স্পষ্ট করিয়া বুঝিতে আর কিছুই বাকি থাকিল না যে, পূর্ব্বস্মৃতির মতন জ্বালাময় এ লোকটীর কাছে যেন তার সেই মুমূর্ষু নিঃসহায় অবস্থাটাও নয়। এইটেকেই সে যেন সব চেয়ে বেশী এড়াইয়া চলিতে চাহে বলিয়াই নিজেকে শিক্ষিত সম্প্রদায়ের সকল সম্বন্ধ হইতে উপড়াইয়া লইয়া

একেবারে রাস্তার ড্রেনের ধারে ঠেলিয়া ফেলিয়া দিতেও কুণ্ঠিত হয় নাই। উঃ, না জানি কি সে ভীষণ অতীত—স্মৃতির মধ্যে যার এমন দহনশীলতা!

---

## অষ্টম পরিচ্ছেদ

তবে পরাণে ভালবাসা কেন গো দিলে, রূপ না দিলে যদি বিধি হে!
পূজার তরে হিয়া, উঠে যে উথলিয়া, পূজিব তারে গিয়া কি দিয়ে?

—মানসী

বিবাহিত জীবনের এই কয়টা বৎসরে স্বামীর যে পরিচয় পরিমল পাইয়াছিল, তাহাতে তাঁহার চরিত্রে আর যতই না থাক একটা প্রচণ্ড জিদ যে ছিল ইহা নিঃসন্দেহ রূপেই সে জানিয়াছে। স্বামী তাহার সদানন্দ ভোলানাথ কিন্তু একটুখানি অবাধ্যতায় আবার তাঁর সেই সদাশিব রুদ্ররূপে পরিবর্ত্তিত হইয়া দাঁড়াইতে দেখা যায়। স্বামীর অসঙ্গত খামখেয়ালীর কথা মনে করিয়া পরিমলের মনটা অত্যন্ত উত্যক্ত হইয়া উঠিল। তাহার মন বিদ্রোহ করিয়া বলিল, মানুষের সকল ইচ্ছা ও সকল কাজের উপর দখল লওয়া এ যে বিষম অত্যাচার! উচিতের দিক্ দিয়া যতই দাবী করা যাক্ না কেন, মানুষ নিজেকে কোন অবস্থাতেই এমন ব্যক্তিত্বহীন করিয়া ফেলিতে সমর্থ হয় না যে, আর একজনের প্রত্যেক খুঁটিনাটীর সকল আদেশকেই সে তার নিজের করিয়া লইতে পারে। অন্ততঃ হাসিমুখে যে পারে না, সেটা সে নিজেকে দিয়াই বুঝিত। নতুবা জুলুমের ভয়ে ক্ষুদ্রের ক্ষুদ্র ইচ্ছাকে প্রবল পক্ষের প্রচণ্ড ইচ্ছাস্রোতে মগ্ন করা, সে ত সংসারশুদ্ধ লোকে বাধ্য হইয়াই করিতেছে। পরিমল রাগ করিয়া অনেকক্ষণ বিছানার বালিশে মুখ গুঁজিয়া কাঁদিল। অভিমান করিয়া মনে মনে আহত হইয়া ভাবিল, লোকে যে বলে সমানে সমানে না পড়লে কোন পক্ষেরই ঠিক মান থাকে না, তা ঠিকই। আমি গরীব অনাথা বলেই আমার উপর উনি সকল তা'তেই জবরদস্তি চালান। হতুম আমি

বাগবাজারের রায়েদের মেয়ে কি চৌ-গাঁয়ের জমিদার-রাজাদের কেউ, তা'হলে কক্ষণই আমার উপর এতটা জোর উনি চালাতে পারতেন না। আমি দুঃখী, আমার কেউ কোথাও নেই, মনে কষ্ট হ'লে যে একদিন বাপের বাড়ী যাবার ভয় দেখাব, তারও আমার উপায়টুক যে নেই সে জানেন কি না, তাই না আমায় সব কিছুতেই বাধ্য করতে সাহস করেন!"

পরিমলের দুঃখ যেন বুক তার ছাপাইয়া উঠিতে গেল। তারপর মুখ তুলিতেই হঠাৎ নজর পড়িল তাহার খাটের সাম্‌নাসাম্‌নি রক্ষিত কাপড়ের আলমারিটার আয়না আঁটা কবাটের উপর। দুচোখ ভরা জলের উপর আরও খানিকটা জলের আমদানী করিয়া সে সবেগে মুখখানা ফিরাইয়া লইল। তাই কি ছাই শরীরে তার খুব খানিকটা রূপই আছে! ওই যে বিধাতার পরম করুণার দান,—পার্থিব কোন কিছুরই বিনিময়ে যেটা ক্রয় করিবার উপায় নাই বলিয়া কত কত ধনী গৃহের বিলাসী মেয়েরা অসাধ্য সাধনার আরাধনায় সারাজন্ম ধরিয়া লাগিয়া আছেন এবং সম্পূর্ণরূপে সকলপ্রযত্ন হইতে না পারায় ভাগ্য ও তাহার নিয়ন্তাকে মনে মনে অভিশাপ দিতেও ত্রুটী করিতেছেন না,—পরিমলও সেই বস্তুটার অভাব আজ যেন বড় বেশী করিয়াই নিজের মধ্যে অনুভব করিল। এতদিন নিজের রূপহীনতার কথা মনে করিবার অবসরটুকুও তাহার ঘটে নাই বলিয়াই বোধ করি সেকথা তাহার মনে ছিল না। বরং ভোগে ও স্বাস্থ্যে যে দরিদ্র জীবনের অপরিজ্ঞাত সৌন্দর্য্য সে তাহার এই নবযৌবনোদ্ভাসিত নবজীবনে লাভ করিয়াছিল, তাহাই ছিল এতদিন তাহার কাছে পরমাশ্চর্য্যের মতই পরম বিস্ময়কর। কিন্তু আজ সেদিক দিয়া নহে, আর একটা দিক হইতে—অতিরিক্ত পাওয়ার গুরু বোঝার ভারটা যখন মাথার উপর বড় বিষম বলিয়া ঠেকিতেছিল, তখন নিঃস্ব দেনদার চারিদিকে হাতড়াইয়া ঋণশোধের একটা সিকি পয়সা পর্যান্ত খুঁজিয়া

না পাইয়া ধনীর ঘরের লোহার সিন্দুকের দিকে তাকাইয়া মনেরমধ্যে তার সৃষ্টিকর্ত্তার উপর স্বামীর চাইতেও বড় বেশী অভিমানী হইয়া উঠিল। সে এই বলিয়া তাঁহার দরবারে নালিশ রুজু করিয়া দিল যে, বড় লোকের মেয়ে, যাদের মা আছে, বাপ আছে, মা বাপের রাশিকরা টাকা আছে তারা কালো কুৎসিত হইলেও তাদের ভাল ঘরে বরে পড়িতে এতটুকুও আটকায় না যখন, তখন অনর্থক ও অ-দরকারে তাহাদের ঘাড়ে বাড়ার ভাগ—রূপের বোঝাগুলা না চাপাইয়া সেগুলা আমাদের মতন অধম, অক্ষম ও অভাগা জীবদের জন্য রাখা কি চলিত না? স্বামী যেমন দয়া করিয়া আমার পথের পাশ হইতে কুড়াইয়া লইয়াছেন, তা আমার যদি একটুখানি রূপও এই দেহের মধ্যে থাকিত, তো না হয় তাই দেখিয়াই মনে মনে একটু গুমোরও রাখিতে পারিতাম যে, এই দেখিয়াই হয়ত তিনি আমায় নিজের করিতে পারিয়াছেন। তাঁর এই অগাধ দয়ার মূল্যে নিঃস্বত্ব ভাবে বিকাইয়া যাওয়া হইতে হয়ত বা তাহাতে আমি একটুখানিও বাঁচিয়া থাকিতে পারিতাম! তিনি অত দিলেন,—একবারেই যে সমুদয়-টুকুই নিঃস্বার্থভাবে দিয়া ফেলিলেন, এর বদলে যে এতটুকু একটু কিছুও ফেরৎ পাইলেন না, এইখানেই যে মনে প্রচণ্ড একটা আঘাত লাগে। এইখানেই যে এই বিনামূল্যের কেনা বাঁদীরও অযোগ্যা যে, সে তাঁর দয়ার দামে বিকাইয়া যায়।—তাই অভিমান উথলানো বুকে পরিমল মনে মনে ভাবিল, যার জোরে পরাজিত দৈত্যের মেয়ে শচীদেবী ইন্দ্রের পাশে মাথা উঁচু করেই বসতে পেরেছিলেন, মৎস্যগন্ধা জেলের মেয়ে ভারত সম্রাটের মহিষী হতে লজ্জা পাননি, সেই রূপ থাকলেও ত আমার একটুখানি মনের ইজ্জতও থাকৃত। আমার যে একেবারেই দয়া! দেবার তো আমার এতটুকু কিচ্ছুই নেই, কেবল বোঝা বেঁধে নেওয়া মাত্র, মান এতে থাকবেই বা কিসে?—

রাগের মাথায় সে নরেশচন্দ্রের উদ্ভট দারিদ্র্য-প্রেমকে মনে মনে যৎপরোনাস্তি অপভাষা প্রয়োগ করিল। এমন কি অন্নদা দাসী, তাহার চুল বাঁধা যে তখনও সমাধা হয়ে উঠে নাই—এই বিস্মৃত সংবাদটা জানাইতে আসিলে, তাহারই সহিত সে এ বিষয়ে আলাপ করিতে বসিয়া জোর করিয়া বলিল "তাবলে কিন্তু এতটা বাড়াবাড়ি রকমের 'ভাল' হওয়াও মানুষের পক্ষে ভাল নয়। যা' রয় সয় সকল বিষয়ে সেই মতন চলাই সঙ্গত। গরীবকে দয়া দেখাতে হবে বলেই কি তাকে সিংহাসনে বসিয়ে পূজো করতে হবে নাকি ?"

অন্নদার সহিত যে তাহার মনিব-পত্নীর মতের এমন সামঞ্জস্যও আছে, ঘুণাক্ষরেও এ সংবাদটা জানা থাকিলে আর সে বেচারা ইহার সম্বন্ধে বোধ করি পড়সীর বাড়ী বাড়ী গিয়া অনর্থক দশকথা প্রচার না করিয়া বেড়াইয়া তাঁহার সহিতই উহাদের সম্বন্ধীয় দু'চারিটা মুখরোচক আলোচনা ঘরে বসিয়াই সে চালাইতে পারিত। পরম উৎসাহিত হইয়া উঠিয়া সে হাতমুখ নাড়িয়া মনিব-গৃহিণীর স্বপক্ষ সম্পূর্ণ সমর্থনপূর্ব্বক সোৎসাহে কহিয়া উঠিল, "ও মা, তা' আর বল্‌তে রাণীমা ! রাজাবাবুর আমাদের পছন্দর ছিরিই যদি থাক্‌বে তা'হলে আর আমাদের ভাবনাটাই বা কি ? এই দেখ না কত কত রাজা জমিদার হেঁটে হেঁটে তাদের পায়ের বাঁধন ছিঁড়ে ফেল্‌লে, তা' তানাদের পরী পরী সব মেয়ে ফেলে উনি কিনা কোন পাড়া'গাঁর মরুকগে, মুখে আগুন লাগুক আমার ! ওমা কি, কথা বল্‌তে কি বলি দেখ একবার ! এই জন্যই বলে গো, বুড়ো হলে বাহাত্তুরে ধরে যায়। কিছু মনে নিওনা মা ! কার সাম্‌নে যে কি কথা হচ্ছে, তোমার দিব্যি মা ; একেবারে নিজ্যুস্‌ ভুলে গেছি ! ন্যাও বাছা ! এখন চুলটো ফিরিয়ে ন্যাওসে, অবলার মা আটকে রয়েচে, তাকে আবার পাঁচ বাড়ী তো ঘুরতে হবে।"

পরিমল ঢিলটী মারিয়াই সঙ্গে সঙ্গে পাটকেলটি খাইল, এবং খাইয়াই সে টুকু সে তৎক্ষণাৎ বুঝিল।

আশ্চর্য্য! এ'ও আবার মানুষকে কাণে ধরিয়া গালে চড় মারিয়া মনে পড়াইয়া দিতে হয়? 'রাজাবাবুর যদি পছন্দর শ্রীই থাকিবে' তবে বাগবাজারের চন্দ্ররায়ের সেজ মেয়ে সুন্দরী সাগরিকা, অথবা চৌগাঁয়ের রাজা ভুবনমোহন মল্লিকের মেয়ে সুখলালিতা সুধালতা আজ রাজা নরেশচন্দ্রের রাণী না হইয়া এই পথে কুড়ান কুরূপা পরিমল এই আসনে দখল লইল কেন? আজ একটা বসন্তক্ষত বিকৃত কদাকার ভিখারীর প্রতি সমাদরকে সে যে যে ঘৃণার চক্ষে দেখিতেছে, তাহাকে সে আদর দেখায় নাই বলিয়া তার উপর বিরক্তি প্রকাশ করায় এই যে রাগে অভিমানে অভিভূতা হইয়া রহিয়াছে, আর শত শত ধনী মানী সমাজের শীর্ষস্থানীয় ব্যক্তিবর্গের সুশিক্ষিতা ও সুন্দরী কন্যা সকলকে তুচ্ছ করিয়া দিয়া নির্ব্বান্ধব এবং এমনকি পূর্ণ যৌবনে অশন বসনের অভাবে পরাশ্রিতা, অপরিচিতা এই যুবতীকে আপনি যাচিয়া বিবাহ করিয়া এই ধনীর দুলাল তাহাকে যেদিন ঘরে তুলিলেন, সেদিন তাঁর পরিচিত এবং অপরিচিত সকলকার অধরে ও নেত্রপ্রান্তে কি ঘৃণা তাচ্ছিল্যের হাসি কি ক্রোধাভাবই না ব্যক্ত হইয়াছিল!—তা, সে কি তা জানেই না? মূর্খ তাতে পাড়াগাঁয়ের মেয়ে হলেও এই অপরিচিত ঐশ্বর্য্যপ্রাচুর্য্যময় নগর নিবাসে, এই খেতাবী রাজার রাজ-প্রাসাদে আনিতা হইবার পর হইতেই পদে পদে যে সেটাকে সে হাড়ে হাড়ে অনুভব করিয়াছে। যখন আসিয়াছিল এ বাড়ীর দাসীচাকরদের শুদ্ধ নাকি তাহাকেও তাহার আচার ব্যবহার দেখিয়া ঘৃণালজ্জায় ধরণীগর্ভ প্রবেশেচ্ছা জন্মিতে ছাড়ে নাই, তা অন্যে পরে কা কথা! তার নিজের সংসারে আত্মীয়জন বেশী নাই। বৌ-ভাত উপলক্ষে দেশের বাড়ী হইতে

সৎশাশুড়ী ও তাঁর মেয়ে অলকানন্দা এই দুজন মাত্র লোক এখানে আসিয়াছিলেন। সৎমা হইয়াও যে তিনি নরুর পাশে অমন বউ সহ্য করিতে পারেন নাই, এঠাও অকৃত্রিম সত্য সংবাদ। তিনিও নাকি গরীবেরই মেয়ে। চেলি-নন্দন ও ফুলের মালায় সাজাইয়া তাঁর গরীব বাপ তাঁহাকে লক্ষপতি গিরীশচন্দ্রের পঞ্চান্ন বৎসর বয়সের সময় তাঁর হাতে সম্প্রদান করেন। কিন্তু এক হিসাবে যে সেই নিঃস্ব গরীবের মেয়ে অনেক ধনাঢ্য কন্যাকে লজ্জা দিয়া দশের মধ্যে মাথা খাড়া করিয়া দাঁড়াইতে পারিতেন, সে তাঁর অনবদ্য সৌন্দর্য্যের জোরে। সেই জিনিষটারই যে পরিমলের বিশেষ অভাব ঘটিয়া গিয়াছে। তাই ধনীর মেয়ে না হইয়াও যিনি রাজার মেয়ের মতই নিজের আনমিত রূপের গৌরবে, উচ্চ গ্রীবায়, বক্র কটাক্ষে, মাটির জগৎকে তাচ্ছিল্য-ভরে চাহিয়া দেখিতে অভ্যস্ত, তাঁরও কঠিন নেত্রের অবজ্ঞাসূচক দৃষ্টিতে এই নিঃস্ব ভিখারিণী পরিমল ঘৃণা-লজ্জায় পলে পলে মাটিতে মিশিতে চাহিয়াছে। সে সব কথা ফিরিয়া ফিরিয়া আজ তাহার মনের বুকে ফুটিয়া থাকা কাঁটার মতই আবার খচ খচ করিয়া উঠিল। সেই সময়কার একদিনের মাতা-পুত্রের আলাপ দৈবাৎ তার কাণে যায়, সেই কথা কয়টা ব্যথার উপর তীক্ষ্ণ-প্রলেপের জ্বালার মতই স্মৃতির মধ্যে ভাসিয়া উঠিল। তাহার স্বামীকে ডাকাইয়া তাঁর প্রায় সমবয়সী বিমাতা পদ্মাবতী অনুযোগ করিয়া বলিলেন "দেশে থেকেই শুনেছিলেম যে, তুমি এক চাটগেঁয়ে ধেড়ে মেয়ে কুড়িয়ে এনে এতবড় মিত্তির বাড়ীর বউ ক'রে দিচ্চো; কিন্তু তখন স্বপ্নেও ভাবিনি যে সে মেয়ের রূপের দিকটাতেও এমন কালিঢালা। এ কেলেঙ্কারী করার চাইতে তুমি এত দিন বিয়ে করবে না বলে যে পথ নিয়ে চল্‌ছিলে—সেও যে ছিল ভাল। সে তবু না হয় বোঝা যায়, এ যে একেবারেই দুর্ব্বোধ্য!"

নরেশচন্দ্র এই ভীষণ অভিযোগের বিরুদ্ধে একটিমাত্র বর্ণও ব্যবহার করেন নাই।

সেদিনে কৃতজ্ঞতার মাত্রাটা এত বড়ই হইয়া পড়িয়াছিল যে, ইহাতে তাহার মনকে ধাক্কা দিতে পারে নাই, কিন্তু আজ এই গোপনীয় কথার সবটুকুই যখন জানা শুনা হইয়া গিয়াছে, তখন এত বড় অবমাননা-জনক তুলনাটা স্মরণে আনিয়া এবং এই লজ্জাকর অভিযোগের বিরুদ্ধে স্বামীর মৌনভাবকে সম্মতিলক্ষণ বোধে তাহার বুকের মধ্যে অভিমানের তুমুল তরঙ্গ চঞ্চল হইয়া উঠিতে লাগিল। নাঃ—ঠিক কথাই ঐ অন্নদা বলিয়াছে। নরেশচন্দ্রের প্রবৃত্তিই যদি নিম্নাভিমুখী না হইবে, তবে সেই বা আজ এই ঐশ্বর্য্য-স্বর্গে প্রতিষ্ঠিতা কেন? রাগ করিবার কিছুইতো নাই। যা সত্য, তা অস্বীকার করিলেও সে মিথ্যা হয় না।

পরিমল নেহাৎই গরীব ঘরের মেয়ে; আবার শুধুই যে সে দরীদ্র কন্যা তাহাই যথেষ্ট নয়, এ সংসারে আত্মজন বলিতে তাহার কোন দিক দিয়া কোন বালাই ছিল না। তার উপর বাস তাহাদের সে এক কোন্ সুদূর উত্তরবঙ্গের অজ পাড়াগাঁয়ে। কলিকাতা সহর নিবাসী আধুনিক সভ্যতা ও নব্য শিক্ষাপ্রাপ্ত অতুল ধন সম্পত্তির অপ্রতিহত অধিকারী খেতাবধারী 'রাজা' নরেশচন্দ্র রায় বাহাদুরের পত্নীপদ লাভ করিবার মত কোনই সুযোগ বা সামর্থ যে ঐ মেয়েকে বিধাতা বা মানুষে যে দান করে নাই, এ কথা একেবারে অবিসম্বাদী সত্য! তথাপি যে এমন অঘটনও ঘটিয়া গেল, এর জন্য ভদ্র ইতর নির্ব্বিশেষে সকলেই খামখেয়ালী বিশ্বনিয়ন্তা এবং তাঁহারই সৃষ্টিছাড়া-সৃষ্টিকরা তদপেক্ষারও খামখেয়ালী নরেশচন্দ্রকেই দায়ী করিয়া অবাক হইয়া গালে হাত দিত।

তা সামাজিক পদমর্য্যাদা বা ধনরাশি মণ্ডিত পিতামাতা না হয় নাই-থাক, শিক্ষিত সমাজে স্থান লাভের যোগ্য শিক্ষাদীক্ষাই কি ছাই

তাহার কিছু মাত্রও ছিল? বিদ্যার মধ্যে বাঙ্গালা ভাষার অক্ষর পরিচয়টুকু আবশ্যক ঘটিয়াছিল, আর বুদ্ধির মধ্যে ভাত ডাল ও দু তিনটা সাধারণ ব্যঞ্জন রান্নার যতটুকু খরচ হয় সেই পর্য্যন্তই। তার পর রূপ,—তা সেটা তাহার নিজের দিক হতে বেশ স্পষ্ট করিয়া জানা নাই। কারণ সে যে বাড়ীর মেয়ে এবং যে সমাজের মানুষ, সেখানে আয়না ধরিয়া বসিয়া নিজের রূপের পরিমাপ করার সুবিধা বা প্রয়োজনই ছিল না। মা ছিলেন, স্নানের পর দিনান্তে একবার করিয়া চুলটা তিনি মোটা চিরুণীতে আঁচড়াইয়া একটা আঁটসাঁট শক্ত খোঁপায় বাঁধিয়া দিতেন, শেষের দিকে যখন তাহার রাজা-স্বামীর দৃষ্টি সে আকর্ষণ করে; সে সময়টায় মা ছাড়িয়া রক্তসম্বন্ধে সম্বন্ধ কোন প্রাণীর সহিতই তাহার সকল প্রকার সম্বন্ধের পাঠই উঠিয়া গিয়াছিল; এবং বাহিরের বা অন্তরের অবস্থাও তাহার পক্ষে এমনই প্রতিকূল যে স্বভাবতঃই নারীর সর্ব্বপ্রধান প্রযত্নে, ধন যে সৌন্দর্য্য তাহাকে রক্ষার চেষ্টা তো নহেই, পরন্তু সর্ব্বপ্রযত্নে উহারই ধংস কামনাই তাহার চিত্তে তখন প্রবলতর। কাজেকাজেই তাহার প্রতি এই সুখ সৌভাগ্যসেবিত কমলাবাণীর বর পুত্রটির যে আকর্ষণ ইহার ভিতর রূপক মোহের এতটুকু কণামাত্রও যে স্থান ছিল না, এই কথাটা জোর গলাতেই বলা যায় এবং গুণগ্রাহীতারও কোন প্রমাণ সে সময়ে ত অন্ততঃ পাওয়া যায় নাই। কাজেকাজেই সেই সুদূর চট্টগ্রামের অশিক্ষিতা অত্যন্ত সাধারণ চেহারার দরিদ্রকন্যা তাহাতে একান্তই অসাহায়া অনাথাকে গ্রহণ করায় এ পক্ষ হইতে কাহারও কোন সহায়তা লওয়া হয় নাই তাহা নিঃসন্দেহ। কেহ কেহ বলে নাকি শুদ্ধ মাত্র প্রবল অনুকম্পা ও উদারতাই নরেশ চন্দ্রের পত্নী নির্ব্বাচনের ঘটক হইয়াছিল, আবার কাহারও কাহারও

মতে নরেশের ঘাড়ে ভূতে ভর করিয়া তাহাকে এই অপকর্ম্মে প্রবৃত্তি করিয়াছিল। পরিণত যৌবনে অসহায়া নারীর যে সকল আপদ ঘটা অবশ্যম্ভাবী তাহারই বিড়ম্বনায় সে সময়ে এই পরগৃহবাসিনী পূর্ণ যৌবনা মেয়েটী একান্তই বিব্রত ও বিপন্ন হইয়া রহিয়াছে। মা মরার পর তাহার পূর্ব্বকার সকল ব্যবস্থাই কোন্ একটা দৈব দুর্ব্বিপাকবশতঃ একেবারেই আগাগোড়া কাঁচিয়া যায়, যে নিরাপদ নীড়ে সে বাসা বাঁধিবার কল্পনা বহুদিন হইতেই তাহার সমস্ত অন্তকরণ দিয়া করিয়া আসিয়াছে, আকস্মিক একটা কালবৈশাখীর ঝড়ের ঝাপটা আসিয়া তাহার সেই আশাতরীখানাকে হঠাৎ মাঝদরিয়ার মাঝখানেই বান-চাল করিয়া দেয়, তারপর এই নিরালম্ব জীবন লইয়া সে আকুল-সাগরের ঢেউ খাইয়া খাইয়া ভাসিয়া বেড়াইতেছিল, কুল কোথাও পায় নাই। গ্রামের তাহারা নূতন বাসিন্দা, পুরাতন সুবাদ কাহারও সহিত ছিল না, আর থাকিলেও হিন্দুঘরের আইবুড় ধাড়ী মেয়ে যে কোন ভদ্র-লোকে গলায় ঝুলাইবে, ততটা উদারতা পল্লীগ্রামে যখন ছিল সে অতীত যুগের কথা। কাজেই পরিমল স্রোতের ফুলের মত কেবলই ভাসিয়া বেড়াইতেই ছিল, কোথাও কুল পায় নাই। পূর্ব্বাশ্রয় যখন খসিয়া পড়িল ঘর বাড়ী ধন দৌলত সব কিছুই বেদখল যারা লইল, তারা শুধু তাহাকে বাদ দিয়া গেল, এই খবর শুনিয়া একজন প্রতিবেশী তাহাকে ঘরে স্থান দিলেন, সে সময়ে তাঁহার গৃহিণীটী সূতিকাগারে আবদ্ধ থাকায় নিজে হাত পোড়াইয়া রাঁধিয়া খাইতে ও খাওয়াইতে হইতেছিল. গৃহিণী এই অসহায়া মেয়েটীর খবরও নিয়া কর্ত্তাকে জানাইলে তিনি সহজেই সম্মত হইলেন; কিন্তু মেয়েটি কয়েকদিনের মধ্যেই একটা মধ্যরাত্রে কাঁদো কাঁদো হইয়া অস্পৃশ্য সূতিকাগৃহের আগড় ঠেলিয়া ব্যাধ-বিতাড়িতা হরিণীর মতই ছুটিয়া আসিল এবং গৃহিণীর

পায়ে আছড়াইয়া পড়িয়া কাঁদিয়া কহিল, "মা আপনার বাড়ী বড় নিরাপদ মনে করেই ঢুকেছিলেম, কিন্তু বরং পথে পথে ভিক্ষা করে খাব, তবু এখানে আর থাকতে পারবো না, সকাল হলেই আমি চলে যাব।"

গৃহিণী নিজের ঘরের খবরে অনভিজ্ঞা নহেন; দীর্ঘনিশ্বাস ফেলিয়া জিজ্ঞাসা করিলেন "কোথায় যাবে?"

পরিমল চোখ মুছিতে মুছিতে জবাব দিল "যে দিকে দুচোখ যায়।"

গৃহিণী কুণ্ঠিত মুখে কহিলেন "সে সবখানেই যে মন্দ লোকের কু-দৃষ্টি নেই তাই বা কি করে জানবে মা? আমি বলি কি তার চাইতে নিজে একটু সাবধান হয়ে এইখানেতেই থাক। রাত্রে না হয় আমার কাছে এসেই শোবে, সকালে নদী-চান করে আসবে, আমারও বাছারা তবু সময় মতন দুটী ভাত পাবে, আর তোমারও—তা বাছা যে বয়েস তোমার তাতে এই নির্ব্বান্ধব অবস্থা এতে তোমার পক্ষে কোথায় যে ভয় নেই সেত আর বলা যায় না।"

পরিমল অনেকক্ষণ ঘাড় হেঁট করিয়া ভাবিয়া ভাবিয়া ও এই সংসারাভিজ্ঞা গৃহিণীটীর সুযুক্তিপূর্ণ উপদেশটাকে কিছুতেই মনের মধ্যে মানিয়া লইতে সমর্থ হইল না। সদ্যপ্রাপ্ত অপমানের আঘাতে তাহার অন্তরের মধ্যে আহত-নারীমর্য্যাদা তখন গুমরিয়া ফিরিতেছিল, সে নিঃশব্দেই উঠিয়া আসিল, এবং সেই বাড়ীতে দ্বিতীয় রাত্রি কাটাইবার ভরসা না করিয়াই নিজের পূর্ব্বাশ্রয়েরই দ্বারে আসিয়া দাঁড়াইল। সেই তার বুকফাটান অতীতের সকলটুকু অসহ্য স্মৃতির মাঝখানকেও সে নিজের নারী মর্য্যাদা হানির বহু উর্দ্ধে বরণ করিয়া লইয়া কাঙ্গালের মতন কাঁদিয়া আসিয়া একটু আশ্রয় ভিক্ষা করিল। ঠিক সেই সময়টাতে নাকি ভাগ্যে ভাগ্যে সে বাড়ীর ঝি ছাড়িয়া যাওয়ায় বড়ই গণ্ডগোল চলিতেছিল,

তাই এবার সেখানের আশ্রয় পাওয়া তার পক্ষে তেমন কঠিন হইল না। তবে বাড়ীর কর্ত্তা এইজন্য একটুখানি আপত্তি তুলিতে ছিলেন যে যদি এর পর এই আইবুড় মেয়ের বিয়ে দিতে হয় ত কি হইবে? তবে এ আপত্তিটা তাঁর টিকিল না, যেহেতু বাটীর গৃহিনী বাসন মাজিতে তখন বেজায় নারাজ থাকায়, নথ ঘুরাইয়া ঐ যুক্তিটাকে এই বলিয়া খণ্ডন করিয়া দিলেন যে সেজন্য অত ভাবিতে হইবে না। সে তখন একটা ঝি জুটিলেই উহাকে কোন একটা অছিলায় দূর করিয়া দিলেই হইবে, এখনত দশদিন কাজ চালাইয়া দিক।" তা ঝি কিন্তু সেই দশদিনে পাওয়া গেল না এবং মাসকতকের পরেই একটা অচিন্তনীয় আশ্চর্য্য কাণ্ডও ঘটিয়া গিয়া দেশশুদ্ধ লোককে একেবারে বজ্র স্তম্ভিত করিয়াছিল।

কলিকাতা অঞ্চলের একজন বড়লোক, ওই অঞ্চলেরই কাছাকাছি তাঁর জমিদারী—একদিন আসিয়া উপস্থিত হইলেন ও উহাদের সম্বন্ধে বিস্তর খোঁজখবর লইয়া হঠাৎ একদিন নিজেই উদ্যোগী হইয়া উহাকে বিবাহ করিয়া বসিলেন। অবশ্য ইহার জন্য তাঁহাকে বিস্তর অযাচিত বাধাবিঘ্ন অতিক্রম করিতেও হইয়াছিল। যাহারা ইতঃপূর্ব্বে অনাথাকে অন্ন ও আশ্রয় দিতে নারাজ ছিল, তাহারাই বিশেষ করিয়া তাহার এই আকস্মিকপ্রাপ্ত সুখ সৌভাগ্যের বিরুদ্ধে যথেষ্ট পুরুষকার প্রদর্শন করিতে পরাঙ্মুখ হন নাই। এমন কি সেখানের একজন উচ্চপদস্থ রাজ কর্ম্মচারী ও অনাহুত উপদেশ এ বিবাহের বিরুদ্ধে বিস্তর অধ্যবসায় প্রদর্শন করিয়াছিলেন, কিন্তু প্রজাপতির এই আশ্চর্য্য নির্ব্বন্ধ শত বিঘ্ন ঠেলিয়া ফেলিয়াই সম্পন্ন হইয়া গিয়াছিল। বিচিত্রময় জগতে কতই না বিচিত্র ঘটনা ঘটিতেছে, লোকে এই বিবাহকারী যুবককে পাগল বলিয়াই স্থির করিল, ক্বচিৎ কেহ বলিল দয়ালু কিন্তু তাহারাই মুখবিকৃত করিয়া বলিয়াছিল, কিন্তু অতি কিছুই ভাল নয়।

পরিমলের মনটা সেই সব ভয়াবহ পূর্ব্বস্মৃতির তোলাপাড়ার মধ্য দিয়া কোন্ সময় লঘু হইয়া আসিয়াছিল। স্বামীর জিদকে আর ততটা অন্যায় অত্যাচার ও জুলুম বলিয়া তার মনে রহিল না, বরং চিরদিনের বিপন্ন-বৎসলতা ও অনন্যসাধারণ দয়া গুণের আধার বলিয়া তাঁহার প্রতি তাহার স্বতঃ প্রবাহিত শ্রদ্ধা-কৃতজ্ঞতার তরঙ্গ বিপরীত স্রোতকে প্রতিহত করিয়া উথলিয়া উঠিয়া নিজের অবাধ্যতা ও ঔদ্ধত্যকে একেবারেই ছোট করিয়া দিল। সঙ্গে সঙ্গেই নিজের অবিচারের শাস্তি লইয়া স্বামীকে তুষ্ট করিতে মন তাহার উৎসুক ও অধীর হইয়া উঠিল।

---

## নবম পরিচ্ছেদ

ছোটরে করিয়া ঘৃণা করিছ যে পাপ,
তোমারে করেছে নীচ তারি অভিশাপ।
তাদের না কর যদি উচ্চাসন দান,
ঘুচিবে না কভু তব 'নীচ' অপমান॥

—প্রবাসী

সূর্য্যের আলোভরা অলস মধুর মধ্যাহ্নে কলিকাতার এই কোলাহল-বিরল অংশ প্রায় পল্লীবিজনতা প্রাপ্ত হইয়া একখানি দৃশ্যের মতই প্রশান্ত হইয়া আছে! এই দীপ্ত স্নিগ্ধ দিনটীর দিকে চাহিয়া নিরঞ্জন তাহার নিরালা ঘরে চুপ্‌টী করিয়া একটি চৌকির উপর খোলা জানালার ধারে বসিয়াছিল।

এই জানালার নীচের বাগানের রং বেরংএর কৃষ্ণকলি, জিনিয়া আর রজনীগন্ধা একেবারে প্রচুরতররূপে ফুটিয়া আছে। ইহারই ঠিক সাম্‌না-সাম্‌নি বাড়ীর সীমাবিভাগের প্রাচীরের গায়ে একটা বক ফুলের গাছ আধহেলা হইয়া রহিয়াছে; তাহার ডালপালার মধ্য হইতে একটা লুকানো পাখীর তীক্ষ্ণ মধুর শিষ্‌ দেওয়ার শব্দ বাহির হইয়া আসিতেছিল। মধ্যে মধ্যে ইহারই ঠিক পাশের অপরাজিতার ঝোপটাকে নাড়া দিয়া কয়েকটা শালিক কি যেন খুঁটিয়া খাইতেছিল, এবং কিচির মিচির শব্দে আনন্দ বা নিরানন্দ প্রকাশ করিতেছিল, সেটা কিন্তু বেশ বোধগম্য হইতেছিল না। বাগানের জমিটি নববর্ষার কয়েকটি বর্ষণ পাইয়াই নয়নসোভন শ্যামলতায় যেন চিকণ হইয়া উঠিয়াছিল এবং সেই আর্দ্র তৃণ হইতে একটা অতি মৃদু সজল গন্ধ যেন সঙ্কুচিতভাবে উত্থিত হইয়া অনিচ্ছামন্থরভাবে বাতাসের সহিত মিশ্রিত হইয়া গিয়াছিল। প্রকৃতির

বাহ্য জগতের এই স্তব্ধ আত্ম-সমাহিতভাব নিরঞ্জনের মনের ভিতরে প্রবেশ করিয়া তাহার নিয়ত অশান্তি ও নিরানন্দে ভরপূর চিত্তটিকে শুদ্ধ যেন তাহার সেই শান্তির মাধুর্য্যে পরিপূরিত করিয়া তুলিয়াছিল। সে যেন ইহাদের হইতে একটী অনির্ব্বচনীয় প্রশান্তি লাভ করিয়া তাহার ভিতরেই মগ্ন হইয়া গিয়াছিল। অহোরাত্র, জাগ্রতে এবং নিদ্রাতেও যে সান্ত্বনাবিহীন শান্তিহীন দুশ্চিন্তা বা দুষ্ট স্মৃতির তাড়নায় তাহার প্রত্যেক দণ্ড পলটুকু পর্য্যন্ত দারুণ দুঃখভারাক্রান্ত সে সবই যেন তাহার মনের মধ্য হইতে এই শান্ত মধুর প্রকৃতির শান্তিধারা এই মুহূর্ত্তে ধৌত করিয়া দিয়াছে।

ঘরের দরজার কাছে খুট করিয়া একটু শব্দ হইল; দোরটা খুলিয়া গেল, পেঁচোর মা মুখ বাড়াইয়া ঘরের মধ্যটা ভাল করিয়া দেখিয়া তারপর ভিতরে প্রবেশ করিল। একপাশে শয়নের নেয়ারবোনা খাট, আর এক ধারে একটি ছোট টেবিল। টেবিলের উপর দোয়াত, কলম, কাগজ আর তারই মধ্যে কয়েকখানা ছোট বড় নোট একখানা লেফাপার মধ্যে খোলাই পড়িয়া আছে। পেঁচোর মা প্রায় নিঃশব্দে সেইখানে আসিয়া উহার মধ্য হইতে একখানা দশ টাকার নোট বাহির করিয়া লইয়া আবার তেমনিভাবে বাহির হইয়া চলিয়া গেল, গৃহাধিকারী ইহার বার্ত্তা কিছুই জানিতে পারিল না। টাকাগুলা তাহাকে নরেশচন্দ্রেরই খাজাঞ্চির বেতন হিসাবে দিয়াছিল।

বাবুর খানসামা সাতকড়ি আসিয়া ডাকিয়া উঠিল "ম্যাষ্টর মশাই!"

প্রথম ডাকে নয়, দু তিন ডাকের পর নিরঞ্জন মুখ না ফিরাইয়াই জবাব দিল, "উঁ?"

—"বলি মাইনে পেলেন, তা আমরা যে আপনার অসুখে বিসুখে এতটাই করলুম, বলি আমাদের বকশিষ কই?"

নিরঞ্জন তদবস্থাতেই উত্তর দিল "নাওনা ভাই! ঐখানেই তো আছে।" সাতু এই উত্তরই আশা করিয়া পেঁচোর মার হেয় নীতি অবলম্বন করা অনর্থক বোধে উহা হইতে বিরত ছিল। খাম হইতে নোট কয়খানা বাহির করিয়া জিজ্ঞাসা করিল "কত নিই?"

"যা তোমাদের খুসী।"

"তাহলে এই পঁচিশের মধ্যে পনের আমরা বকশিষ নিলুম, আর এই দশটা টাকা আমার কাছেই আমানত রইলো, দরকার হ'লে বলবেন বার করে দোব। বাড়ীর দাসী চাকরদের কারু কারু যে বেশ একটু হাত টান আছে, সে ত আমার কাছে ছাপা নেই, কে কখন গেঁড়া দিয়ে দেবে বইতো নয়, কি বলেন ম্যাষ্টর মশাই। রাখবো কি আমার সিন্ধুকে তুলে? তাতে খুব ভাল বিলিতি তৈরি কুলুপ লাগান আছে।"

নিরঞ্জন সবকথা—সব কেন একটা কথাও—কানে না তুলিয়া অমনি অমনিই জবাব দিয়া চুকিল, "বেশ।"---

বোকারাম মাষ্টারের নির্ব্বুদ্ধিতা এবং নিজের বুদ্ধিমত্তার তুলনা করিতে করিতে প্রসন্নমনে সাতকড়ি টাকাগুলি লইয়া চলিয়া গেল। মনে মনে বলিল "বাবু তো পঁইত্রিশ টাকা দিয়েছিলেন, আর দশটা কোন চিলে এর মধ্যেই ছোঁ মারলে? অ্যাঁ! আমার মুখের গরাস কেড়ে খায়, সে ত সামান্যি নয়! যা হোক সন্ধান করতে হচ্চে।"

বক ফুলের গাছের ডালে সুখসমাসীন পাখীটা একটা তীক্ষ্ণ উচ্চরব করিয়া ডানা ঝাড়া দিতে দিতে উড়িতে আরম্ভ করিয়া কোথায় উধাও হইয়া গেল। সেই আকস্মিকশব্দে চকিত হইয়া উঠিতেই নিরঞ্জনের কর্ণে একটা সম্পূর্ণ অপরিচিত কণ্ঠের আহ্বান-ধ্বনি প্রবেশ করিল "মাষ্টার মশাই!"

আহ্বান নারী-কণ্ঠের, এবং তাহা যে 'পেঁচোর মা' শ্রেণীর কাহারও নহে, তাহা নিরঞ্জনের স্বাভাবিক বুদ্ধিই তাহাকে জানাইয়া দিল। সে

তার স্বভাবের বিরুদ্ধ একটু বিস্মিত ও উত্তেজিত ভাবে মুখ ফিরাইতেই এক সুদর্শনা নারীর সহিত মুখামুখী হইয়া গেল। রমণীর সাজসজ্জায় ও হাবভাবে তাহাকে উচ্চ জগতের জীব বলিয়া চিনিয়া লইতে উহার বিলম্ব ঘটিল না এবং এই পরিচয়ে একাধারে বিপন্ন, বিরক্ত ও বিজড়িত হইয়া পড়িয়া নিরঞ্জন যেন আড়ষ্ট হইয়া গেল, হাত তুলিয়া ইহার উদ্দেশ্যে সে একটা ভদ্রতার নমস্কার পর্য্যন্ত জানাইতে সমর্থ হইল না।

ঘরে আসিয়া ঢুকিয়াছিল বাড়ীর কর্ত্রী স্বয়ং। স্বামীর ইচ্ছার বিরুদ্ধে তর্ক করিয়াছিল বলিয়াই সে নিজের সেই ভুল শোধরাইয়া লইবার সদিচ্ছায় তাঁহার দ্বিতীয় আদেশের অপেক্ষা না রাখিয়াই নিজেকে প্রায়শ্চিত্ত করাইতে আনিয়াছিল,—কিন্তু সে যে এত কঠিন, এ ধারণা তার একটু পূর্ব্বেও ছিল না। নিরঞ্জনের মুখের দিকে সে চাহিতে ভরসা করে নাই, তাহার জুতাখোলা পায়ের দিকেই তার চোখ ছিল। বসন্তের গভীরতর ক্ষত চিহ্নের সেখানেও অভাব ছিল না। তার উপর সেই দুর্ব্বল শীর্ণ পা দুখানি থর থর করিয়া কাঁপিতেছে লক্ষ্য করিয়া কিছু দয়ার্দ্র ভাবেই বলিয়া ফেলিল "আমি আপনার কাছে পড়তে এসেছিলুম, যদি আপনার শরীর ভাল না থাকে, তাহলে আজ থাক।"

এই বলিয়াই সে উহার দিকে পিছন ফিরিতে গিয়া পশ্চাত হইতে এমন একটা স্বর শুনিতে পাইল এবং তাহাতে এমন করিয়াই সে চমকাইয়া উঠিল যে, যেন সেই ক্ষীণ দুর্ব্বল ও ত্রস্ত কণ্ঠস্বর একটা আকস্মিক বর্শার মতই আসিয়া পড়িয়া তাহার পিঠের হাড়ের মধ্যে তার তীক্ষ্ণ ফলাটাকে সবেগে বিঁধিয়া দিয়াছিল। ভয়ার্ত্ত মুখের পাংশু ছবি লইয়া আবার সে চকিতভাবে ফিরিয়া দাঁড়াইল।

সামনে তাহার কীটদষ্ট পুরাতন জীর্ণ পুঁথির মতই এক বসন্তক্ষত বিকৃত এবং আগুনে বা অপর কোন দাহ্য পদার্থের দ্বারায় অধিকতর

বিকৃতিপ্রাপ্ত অপরিচিত মুখ! তবে সেই তাহার পরিচিত স্বরের লেখা কোথা হইতে অকস্মাৎ এই অজানাকে আশ্রয় করিয়া আজ এত দিন পরে আবার এই জাগ্রত মধ্যাহ্নে ভাসিয়া আসিল? সেকি স্বপ্ন না সত্য? পরিমলের বুকের মধ্যে সন্দেহ আশঙ্কা ও তার সঙ্গেই মিশ্রিত একটুখানি যেন আগ্রহও এক সঙ্গে একটা অজানা তরঙ্গে তরঙ্গিত হইয়া উঠিতে লাগিল। স্বপ্ন—স্বপ্ন ইহাকে সে কেমন করিয়া বলিবে? মানুষ কখন জাগিয়া থাকিয়া স্বপ্ন দেখিতে পারে? সে উৎসুক-নেত্রে উৎকণ্ঠা ভরিয়া নিরীক্ষণ করিয়া করিয়াই নিরঞ্জনের নতমুখ দেখিতে লাগিল এবং অন্তরে অন্তরে শিহরিয়া পর্য্যবেক্ষণ দৃষ্টিকে ভূমিলগ্ন করিয়া ফেলিয়া পূর্ণ অবিশ্বাসে, দীর্ঘ করিয়া একটা শ্বাস গ্রহণপূর্ব্বক কহিল, "বই তো আমি কিছুই আনিনি, যাহোক একটু পড়ান; ইনি বলে গেছেন, আপনার কাছে পড়তে।"

নিরঞ্জনের যে কথার স্বরে সে চমকিয়া উঠিয়াছিল,তাহা এই "আপনি কি পড়তে চান বলুন, আমি পড়াচ্চি।"

এবার নিরঞ্জন এই কথাটার মধ্য দিয়া অনেকখানিই অনুভব করিল। তাহার চাকরীটা যে কি, এতদিনের পর সেইটাই এবার তাহাকে বুঝাইয়া দিবার সময় আসিয়াছে, তা সেটা যে এমন মূর্ত্তিতেই দেখা দিবে,এ সংশয় সে অভাগার মনের কোনেও কখন উদিত হয় নাই। নরেশ অবশ্য কাজটাকে খুব কঠিন বলিয়াই স্বীকার করিয়া প্রথমাবধি এতৎসম্বন্ধে তাহার কৃতকার্য্যতারও সন্দেহ প্রকাশ করিয়া রাখিয়াছেন, তাঁহাকে অবশ্য দোষ দেওয়া চলে না,– কিন্তু সেটা যে এমনই কঠিনরূপে প্রকাশ পাইবে তাহা জানা থাকিলে, নিরঞ্জন হয়ত –তা'জানা থাকিলেই বা নিরঞ্জন কি করিতে পারিত? জীবন ও আশ্রয়-দাতাকে সে কি মুখের উপর বলিতে পারিত যে, তাঁহার এই সামান্য কাজটুকুও তাহার দ্বারায়

ঘটা সম্ভব নয়? প্রাণপণে নিজের সকল সঙ্কোচকে সে মনের মধ্যেই চাপিয়া ফেলিল, আবেগরুদ্ধ কণ্ঠের কম্পনকে যথাসাধ্য নিরোধ-চেষ্টার সহিত সসম্ভ্রমে উত্তর করিল, "তা'হলে লাইব্রেরি থেকে কোন বই বেছে দেবেন চলুন; এখানে তো কোনই বই নেই।"

পরিমলের পায়ের তলা হইতে মাথার চুলের গোড়া পর্য্যন্ত প্রবলবেগে একটা বৈদ্যুতিক প্রবাহ বহিয়া চলিয়া গেল। সে আবার বৃথাই দুই চক্ষু বিস্ফারিত করিয়া সেই ভস্মস্তূপবৎ ভীষণদর্শন দগ্ধমুখের রহস্য-জটিলতা যেন উলটিয়া উলটিয়া দেখিতে চেষ্টা করিল। কিছু না, কোন নিদর্শনই ত নাই! তবে কোথা হইতে, কেমন করিয়া সেই পরিচিত,—বড় পরিচিত কণ্ঠের শব্দটুকু, আজ বারেবারেই সুদূর অতীত, করুণ কঠিন ভয়াবহ অতীতের—মধ্য হইতে তার সমস্ত বিস্মৃতির ধূলি জঞ্জাল ঠেলিয়া ফেলিয়া দিয়া বাহির হইয়া আসিতে চাহিতেছে? একি তবে পরিমলের কল্পনা মাত্র? একি সত্য নয়? একি তার মনের মধ্যের স্মৃতির তারে যে অবিস্মৃত অতীত আজিও দিনে রাত্রে সকল সময় সকল সুখ-সম্পদের মধ্য দিয়াও করুণ ও কাতর মূর্চ্ছনায় ঝঙ্কার দিয়া উঠিতে থাকে, তারই একটা রেস, আর কিছুই নয়? আবার একটা দীর্ঘতর নিশ্বাস সে মোচন করিল এবং তারপর নিজের মনকে শান্ত করিবার জন্যই ইহার সান্নিধ্য ছাড়াইতে চাহিয়া বলিয়া ফেলিল, "আজ থাক, কাল বই নিয়ে আসবো,"—এই বলিয়াই সে তাড়াতাড়ি ঘর হইতে বাহির হইয়া ফিরিয়া চলিয়া গেল।

তখন প্রায় রুদ্ধশ্বাসে নিজের পরিত্যক্ত আসন খানার উপর সবেগে বসিয়া পড়িয়া উর্দ্ধমুখে শ্বাসগ্রহণ পূর্ব্বক নিরঞ্জন আর্ত্তকণ্ঠে আত্মগত কহিয়া উঠিল, "আবার সেই ছায়া! সে নয়—তবু যেন সেই! নাঃ, মানুষ আমায় আর থাকতে দিলে না। আবার দেখছি পাগল করে আমায় পথে বার করে দেবে।"

## দশম পরিচ্ছেদ

পথিক দরজায়, বিদেশী অসহায়,
কাতর সে যে হায়, বিষম ঝড়ে,
নাই মা. বধূ নাই, খেতে কে দেবে ভাই,
কে তা'রে দেবে ঠাঁই বৃষ্টি পড়ে।

—তীর্থ সলিল।

পঠন পাঠন চলিতে লাগিল। যদিও গুরু শিষ্যা উভয়েরই পক্ষে এই শিক্ষাদান ও শিক্ষালাভ ব্যাপারের মধ্যে বিন্দু পরিমাণ আগ্রহ বা আনন্দের সম্পর্ক পর্য্যন্ত ছিল না; উভয় পক্ষের সবটুকুই শুধু দায় ঠেলার খাতির, সুতরাং ফলও ঠিক তদনুযায়ী প্রচুরতররূপে ফলিয়া উঠিতে লাগিল, অর্থাৎ বড় একটাই দেখা গেল না। পরিমল প্রথম দিনের সেই সঞ্চারিত সঙ্কোচকে প্রাণপণে যুক্তিতর্ক ও সিদ্ধান্তের দ্বারায় কোনমতে তাহার মন হইতে অপসৃত করিয়াছিল। নিজেকে সে এই বলিয়াই শান্ত করিতে চাহিল যে, মানুষের মত মানুষ যে কত থাকে; একজনের গলার সুরের মতন কি আর আর এক-জনের গলার স্বর থাকে না? এর হাসি তো দেখিনি; বোধ হয় এ মোটেই হাসে না, কিন্তু তাঁর,—তাঁর হাসিটাই যে তাঁর সব চেয়ে বড় সৌন্দর্য্য ছিল। এর আড়ন সেই রকমই বটে, কিন্তু সে রং, সে চোখ, সে চুল, সেই বলিষ্ঠ দৃঢ় গঠন— সে সব এর কোথায় কি? তারপর তাহার ঠোটের কোণে একটী ফোঁটা হাসি এবং চোখের কোনে ফোঁটা দুই অশ্রু দেখা দিয়া তাহাকে সচকিত করিয়া তুলিল। আমিও কি পাগলের বাতাস লেগে পাগল হলেম নাকি? কি ছাই ভাবছি? যাকে নিজের চোখে মরতে দেখলেম, পুড়িয়ে পর্য্যন্ত এলো,

তার সঙ্গে কার কতটুকু মিল কোথায় খুঁজলে পাওয়া যায়, সেই ভাবনায় মাথা ঘামিয়ে লাভ? মনকে সে কড়া হুকুমে ঠাণ্ডা করিতে চাহিল। সেদিন পড়িতে গিয়াই সে বই খুলিবার আগে ভাগেই মুখ খুলিয়া এবং মুখ তুলিয়া নিরঞ্জনের বিদগ্ধ ও বিব্রত মুখের দিকে করুণচোখে চাহিয়া দেখিল। দেখিতে দেখিতে তাহার মনের ভিতরটা যেন করুণায় ও বেদনায় নিবিড়ভাবে ভরিয়া আসিল, তখন সে গভীর সহানুভূতি ও ব্যথায় বিজড়িত চিত্তে তাহার সহিত আলাপ করিতে বসিল। নিরঞ্জন নতমুখে তাহার পাঠ প্রতীক্ষা করিতেছিল। ম্যাকমিলানের ছাপা স্কুল পাঠ্য বইএর মাপাজোকা রচনার পরিবর্ত্তে তাহার কানে আসিয়া সবিস্ময়ে এই প্রশ্নটা প্রবেশ করিল—

"আচ্ছা মাষ্টার মশাই! আপনার দেশ কোনখানে ছিল?"—

নিরঞ্জন প্রথমে চমকিয়া উঠিল; তারপর হাতের আঙ্গুল দিয়া নিজের কপাল টিপিয়া ধরিল; আরও খানিক পরে সে মুখ না তুলিয়াই জবাব দিল, "বসিরহাট"।

"বসিরহাট! তবেতো ঠাকুরঝিদের দেশেরই লোক আপনি! হারাণ চন্দ্র ঘোষেদের জানেন? নাম শুনেছেন অবশ্য? সেই হারাণঘোষের মেজে-ছেলেই আমার নন্দাই। তার নাম জ্যোতিঃ প্রসাদ ঘোষ। সে গেল বছর ওকালতি পাশ করে উকিল হয়েছে। জানেন তাকে? বড্ড ভাল ছেলে সে। নেহাৎ ভালমানুষ, যেন গো-বেচারী একেবারে!—"

পরিমলের মনের মধ্যে বোধ করি মানুষের পরিচয়ে তাহার গো-জন্মের আভাসটা একটু বেশী পরিমাণে সুব্যক্ত হওয়াটাকেই তাহার পক্ষে গৌরবজনক বলিয়া বোধ ছিল, সেই জন্যই সে সুযোগ পাওয়া মাত্রে তাহার এই নিরীহ প্রকৃতির নন্দাইটার প্রশংসা উচ্ছ্বসিতকণ্ঠে

করিয়া বসিল, এবং ইহার মধ্যে প্রসুপ্ত রহিল যাহারা 'গো-বেচারা' নহে, তাহাদেরই সম্বন্ধে ঈষৎ একটুখানি গ্লানির আভাস।

নিরঞ্জন আবার যেন কতকটাই ইতস্ততঃ করিল। তারপর সঙ্কুচিতভাবে সে জবাব দিল, "না না, ওঁকে আমি চিনিনে, আমি অনেকদিন দেশ ছাড়া।"

ঈষৎ দমিয়া গিয়া পরিমল তখন ছোট্ট করিয়া একটা "ওঃ" বলিয়া নিজের পাঠ্য পুস্তকের পাতা উল্টাইতে আরম্ভ করিল, এবং তৎপরে পুনশ্চ একটুখানি আগ্রহের সহিত প্রশ্ন করিয়া উঠিল, "আচ্ছা, আপনার বাড়ীতে কে কে আছেন? আপনার মা বাবা নেই বোধ হয়? আচ্ছা, ভাই বোন নিশ্চয়ই আছেন? আর কেউ? আর কোন আত্মীয়?"

একটা দীর্ঘ ও ব্যথাভারাতুর নিংশ্বাসের শব্দ তাহার সকল উৎসাহকেই দমিত করিয়া দিয়া আরও একটা চাপা দীর্ঘশ্বাসের মতই বাহির হইয়া আসিল,—"কেউ না।"

পরিমলের বুকের মধ্যে এই আর্ত্তস্বরটা এম্‌নি ভীষণবলে বাজিয়া উঠিল যে, সেই নিঃসঙ্গ নিঃশেষিত মরুভূমির মতই জীবনের ভয়াবহ শূন্যময়তা সে যেন তৎক্ষণাৎ নিজের অন্তরেরও অন্তরে অনুভব করিল ও তাহার অকৃত্রিম সহানুভূতি একান্তভাবেই এই সর্ব্বহারা এবং আত্মহারা অভাগাকে বেষ্টন করিয়া ধরিল। সে যে জানে,—এই নিঃসঙ্গ নির্ব্বান্ধব পরিত্যক্ত জীবনের দুঃখ যে কি বিষম, কি দুর্ব্বিসহ—সে যে নিজে তার ভুক্তভোগী! সে যে নিজের বুকের ভিতর হইতে এ অপরিমেয় দুঃখের রিক্ততা ও তিক্ততা আজও মর্ম্মে মর্ম্মে অনুভব করিতে পারিতেছে! যদি যে সদয়চিত্ত এই পথপ্রান্তের মরণশয্যালীন দুরবস্থার চরমে পতিত ইহাকে কুড়াইয়া আনিয়া সযত্ন সেবায় জীয়াইয়া তুলিলেন, সেই তাঁহারই উদার অন্তর তাহারও জন্য না কাঁদিত,—যদি সেই তিনিই তাহাকেও

ওম্‌নি করিয়াই পথের ধূলার মাঝখান হইতে—শুধু তাই নয়—একেবারে নিজের বুকে তুলিয়া না লইতেন,—তবে আজ তাহার অবস্থা ইহার চাইতেও আর একটু শোচনীয় হইয়া দাঁড়াইত কি না তাও বেশ জোর করিয়া বলা যায় না! স্বামীর দয়া যে কি অসীম, এবং তাঁহার পরে তাহার কৃতজ্ঞতা যে কতই গভীরতর হওয়া উচিত, তাই ভাবিয়া, ও নিজের মধ্যে যে জিনিষটা অপর্য্যাপ্ত হওয়া উচিত ছিল তাহা পর্য্যাপ্ত দেখিয়া, নিজের প্রতি সে বেশ সন্তুষ্ট হইতে পারিল না। মনটাকে অন্যদিকে ফিরাইতে চাহিয়া তাই তাড়াতাড়ি প্রশ্ন করিল, "আপনার হাতের লেখাটী তো খুবই সুন্দর! ইংরেজী উচ্চারণও খুব কম জানার মতন লাগে না। তাহলে আপনি কেন কাজ কর্ম্ম না করে অত কষ্ট সইছিলেন? কতদিন বাড়ীছাড়া হয়েছেন আপনি?"

নিরঞ্জন এই প্রশ্নগুলা নতমুখে শুনিয়া গেল। কিন্তু তাহার ভাবশূন্য নিশ্চল শরীরে ইহার উত্তরের কোন চেষ্টা জাগ্রত হইতেছে কি না, তাহার কোনই প্রমাণ পাওয়া গেল না। অগত্যা পরিমল তাহার কৌতূহলবৃত্তিকে দমনে রাখিয়া নিজের পাঠ্য পুস্তকে মনোনিবেশ করিল এবং অনেকখানি পড়া হইয়া গেলে যখন বুঝিতে পারিল যে, তাহার মাষ্টার মশাইএর কানে তাহার পাঠের শব্দটুকু পর্য্যন্ত প্রবেশ করিতেছে না, এম্‌নি গভীরতর অন্যমনস্কতায় তাহার মনকে অভিভূত প্রায় করিয়া রাখিয়াছে, তখন সে কিছুক্ষণ নির্ব্বাকবিস্ময়ে তাহার মুখের দিকে চাহিয়া থাকিল ও তারপরই কি যেন একটা অজ্ঞাত আতঙ্কে সমস্ত শরীরে ও মনে ভীষণ ভাবে শিহরিয়া উঠিয়া তাড়াতাড়ি সে ঘর হইতে বাহির হইয়া গেল। অকস্মাৎ তাহার মনে হইয়া গেল, সে যেন কোন এ-জগতের প্রাণীর সান্নিধ্যে নাই,—এই যে মানুষটির সামনে সে রহিয়াছে, এ পৃথিবীর সঙ্গে ইহার যেন কোথায়ও একটু যোগ আছে

কিন্তু সে যেন পুরোপুরি এখানের নয়। চেহারাখানা এর মোটামুটী দেখিতে মানুষেরই মত বটে, গলার স্বরও এই দেশেরই সম্বন্ধ জ্ঞাপন করে, কিন্তু না,—তবু না—কিছুতেই ইহাকে যেন রক্তমাংসের জীবিত পদার্থ বলিয়া মনে করিতে পারা যায় না! এ যেন কোথাকার একটা ছায়া,কোন্ দূরান্তর প্রস্থিতের একটুখানি মায়ামূর্ত্তি এর মধ্যে খুঁজিলে, পাওয়া যায়। শুধু সেইটুকু-- আর বাকি সবখানিই এর অবাস্তব, অসঙ্গত, অনাসৃষ্টি! পরিমলের মনের মধ্যটা ছমছমে হইয়া উঠিল। এই শব্দহীন,—স্পন্দনেরও চিহ্ন যাহার মধ্যে বেশ সুস্পষ্ট নয়—তাহার সান্নিধ্যকে সভয়ে বর্জ্জন করিয়া উর্দ্ধশ্বাসে সে ছুটিয়া পলাইতে চাহিল।

নরেশ সেদিন অপরাহ্ণে তখন বেড়াইতে বাহির হইতেছিলেন, পরিমল খবর দিয়া তাঁহাকে ডাকিয়া পাঠাইয়া বলিল, "দেখ, নিরঞ্জনকে আর কোন কাজ দিয়ে আমার জন্য অন্য কোন শিক্ষয়িত্রী ঠিক করে দিতে পারো না? সেই যদি পরিশ্রমই করবো, তা'হলে যাতে কাজ হয়, সেই রকমই তো করা ভাল।"

নরেশ ইদানীং পরিমলের মুখে মাষ্টার মশাই'এর বিদ্যাবুদ্ধি ও বিনয়ের বিস্তর খ্যাতি শুনিতেছিলেন। আজ আবার হঠাৎ এই অনুযোগে কিছু বিস্মিত হইয়া বলিয়া উঠিলেন, "কেন, আবার কি হলো?"

পরিমল বলিল, "হয় নি কিছুই, তবে পড়া বড় হয় না কিনা তাই বল্‌ছি, উনি বড্ডই অন্যমনস্ক, আমার অনেকটা সময় নষ্ট হয়।"

নরেশ নিজেও এটা লক্ষ্য করিয়াছিলেন। তাই স্ত্রীর কথায় অসন্তুষ্ট হইতে না পারিয়া ঈষৎ চিন্তিতমুখে কহিলেন,"আচ্ছা তা হলে ভেবে চিন্তে দেখি, ওকে আর কি কাজ দিতে পারা যায়। কিছু না দিলে তো ওকে ওম্‌নি রাখা যাবে না, সেই যে হয়েছে মহা মুস্কিল!"

পরিমল বোধকরি পূর্ব্বাবধি এ বিষয়ে কিছু কিছু ভাবিয়া রাখিয়াছিল,

সে প্রস্তাব করিল—"ছাপাখানার কোন কাজ দেওয়া চলে না?"

নরেশ কহিলেন "দেখি, তাই না হয় কোন কিছু যদি পারে। বাংলাটা কি রকম জানে বুঝলে কিছু? ইংরাজী যে মন্দ জানে না, সেটা আমি জানতে পেরেছি। কিন্তু বাংলা যদি তেমন—"

পরিমল মুখ টিপিয়া একটু হাসিয়া উঠিয়া গিয়া এক টুকরা কাগজ লইয়া আসিল ও উহা স্বামীর হাতে দিয়া বলিল "পড়ে দেখ।"

নরেশ কাগজটার ভাঁজ খুলিয়া দেখিলেন তাহার ভিতর পৃষ্ঠায় একটা কবিতা লেখা। কৌতূহলী হইয়া পড়িলেন,—

"কাঁদিতে এসেছি আমি কাঁদিয়াই চলে যাব,
এসেছি অনন্ত হতে অনন্তেই মিশাইব।
দুঃখের তরঙ্গ তুলি, এসেছি আপনা ভুলি,
খুঁজিব বিরাট বিশ্ব কোথা গেলে সীমা পাব।

জগতে হবে না সুখী এ পোড়া পরাণ মন।
অসীম দুঃখেরে আমি করে আছি আলিঙ্গন।
আপনি নীরবে রহি, আপন যাতনা সহি,
অপরে করিতে দুঃখী চাহে নাকো এ জীবন।

ভবের সুখের আশা করিয়াছি বিসর্জ্জন।
না চাহি কাহারও স্নেহ কাহারও ভালবাসা,
রাখিনে রাখিনে মনে পার্থিব প্রেমের আশা
কারও উপেক্ষার হাসি, সহিতে গঞ্জনা রাশি—"

কবিতা অসমাপ্ত। নরেশ পাঠশেষে মুখ তুলিয়া প্রশ্ন করিলেন, "কে লিখেছে— নিরঞ্জন?"

পরিমল মাথা দুলাইয়া সায় দিল। তারপর বলিল "আরও দুটো একটা

ওঁর টেবিলে পড়ে থাকৃতে দেখেছি, একটা মোটে ক'টা লাইন লেখা। সেটা আমার মনেই আছে।

পাবো কি না পাব ফিরে কেন বৃথা এত ভয় ?
কেন, কেন এ সংশয় ?
যখন দাঁড়াব গিয়ে তোমার চরণতলে,
আমার গচ্ছিত নিধি ফিরাইয়া দাও বলে,
না দিয়ে পারিবে কিগো ফিরাইতে দয়াময় !
তবে কেন এ সংশয় ?

দেখ, মাষ্টার মশাইএর বউ নিশ্চয় ছিল, মরে গেছে, তাইতে ওঁর বোধ হয় মাথা খারাপ হয়ে গেছে, না ?—কিন্তু স্ত্রীকে কি রকম ভালবাসে বলতো ?"

নরেশ হাসিয়া নিজের স্ত্রীর গাল দুইটা টিপিয়া দিয়া জবাব দিলেন, "ঠিক যেন মহাদেবের সঙ্গে সমান ! স্ত্রীটীও হয়ত সতী-ঠাকুরুণের মতই পতির জন্য দেহ ত্যাগ করে থাকবেন। তা না হলে কি আর অতটাই পারা যায় ?"

কথাটার মধ্যে বেশ একটুখানি খোঁচা খাইয়া পরিমলও সেটুকু তৎক্ষণাৎ শোধ করিয়া দিল।—"তাই কি আর বল্‌তে পারা যায় ? এই সেদিন কালীঘাটে একটী মেয়ে স্বামীর অবস্থা খুব খারাপ দেখে আর ডাক্তারের মুখে 'আশাহীন' কথাটা শুনেই স্বামীকে ছেড়ে থাকতে পারবে না বলে তক্ষুনি নিজের প্রাণটা নষ্ট করে ফেল্লে, কিন্তু স্বামী ভদ্রলোকটী সে যাত্রা রক্ষা পেয়ে গেলেন এবং স্ত্রীর অত বড় আত্মত্যাগের মূল্য শোধ করলেন কি দিয়ে জানো ? বৎসর না ঘুরতেই একটী নূতন বউ ঘরে এনে। এই তো সব তোমরা !"

নরেশ এ ঘটনাটি জানিতেন, কাজেই মাথা পাতিয়া এই নিন্দাটুকু

গ্রহণ করিয়া লইতেই হইল এবং হাসিয়া উঠিয়া রহস্য করিয়া জবাব দিতে হইল "তা মহাদেবও ত শেষটায় পার্ব্বতীকে বিয়ে করে ছিলেন। ডাক্তারটীরও হয়ত সেই রকমই অংশাবতার হয়েছিল টিল, তার কে' কি জানে বলো! আচ্ছা তাহলে নিরঞ্জনকে আমাদের 'কর্ণধারেরই' কর্ণ ধরিয়ে দেওয়া যাক, আর তোমার উক্ত কার্য্যেব জন্য একজন উপযুক্ত পাত্র বা পাত্রীর খোঁজ খবর করতে হবে।"

পরিমল কৃত্রিমকোপে চোখ রাঙ্গাইয়া চাপা হাসির মধ্যে তর্জ্জন করিয়া উঠিল "যাও।"



## একাদশ পরিচ্ছেদ

আমি ক্ষুদ্র তুচ্ছ ফুল তুমি মহীয়ান্,
তবু তোমা পানে ধায় আকুল পরাণ।

৺ইন্দিরা দেবী।

আদিগঙ্গার উপরে ছোট্ট একখানি লালরংয়ের দোতালা বাড়ীর গঙ্গার ধারের উঁচু পাঁচিল ঘেরা ছাদে কয়েকটা ফুলের গাছ টবে সাজান এবং তারই মধ্যে একখানি কাঠের বেঞ্চির উপর বসিয়া একটী মেয়ে সেতার বাজাইতেছিল। টবের গাছগুলি সগুজলসিক্ত. তখনও ভিজামাটীর গন্ধটুকু বাতাসের সঙ্গে মিশিয়া বহিয়াছে। রজনীগন্ধা দুএকটা জুঁই এবং কতকগুলি ভুইচাঁপা, জিনিয়া আর বর্সামিয়া জাতীয় ফুল অল্প বিস্তর ফুটিয়া রহিয়াছে। গোলাপের গাছ দুটো একটা আছে কিন্তু ফুল তাহাতে একটাও ফুটিয়া উঠে নাই।

মেয়েটীর বয়স সতের বা আঠরোর বেশী নয়। রূপ, হ্যাঁ, তা রূপ তাহার শরীরে নেহাৎ কম ছিল না। গোলগাল গড়ন. অথচ একটু ক্ষীণ দেহ, রং আরমানী বিবিদের মত না হোক তবু সচরাচর যাহাকে বাঙ্গালীর ঘরে ফরসা রং বলে তাইতেই একটুখানি জৌলুস ছিল। চোক দুটি মাঝারি, নাক, কপাল, ঠোঁট সবই তাহার মাঝামাঝি, শুধু চুলগুলিতে বড় বেশী বিশেষত্ব ছিল।—কোঁকড়ান না হইলেও, রেশমের মতন নরম, কাল ও ঢেউখেলান খোলা চুলগুলি তাহার বাজনার তালে তালে তাল দিয়া যখন নাচিয়া নাচিয়া উঠিতেছিল, তখন অপরাহ্নের শুক্তি-শুভ্র আকাশের একপ্রান্তে আকস্মিক উদিত প্রাবৃট মেঘের কথা স্বতঃই স্মরণ করাইয়া দিতেছিল। একেবারেই নিরাড়ম্বর বেশভূষণে এই সুশ্রী

মেয়েটিকে যেন বেশী করিয়াই সুন্দরী মনে হইতেছিল। বাজনা বাজানর সখ মিটিয়া গেলে সে কোলের উপর হইতে যন্ত্রটাকে নিজের পাশে নামাইয়া রাখিয়া একটা পায়ের উপর আর একটা পা তুলিয়া দিয়া বেঞ্চির পিঠের উপর নিজের পিঠ চাপিয়া একটু আয়েস করিয়া বসিল এবং তারপর গুণ গুণ করিয়া একটা গান আপনার মনেই গাহিতে লাগিল। বাজনায় সুর যখন চড়িয়া উঠিয়াছিল, পাশের বাড়ীর ছাদে যে যুবকটি প্রায় প্রত্যহই তাহার উচু পাঁচিলের ছোট ছোট ফুকর দিয়া তাহার অদৃশ্যপ্রায় মূর্ত্তিটাকে একবার চোখ বুলাইয়া লইয়া কৃতার্থ হইবার লোভে উঁকিঝুঁকি মারিয়া শেষে বিরক্তমনে আর এক দিকে চলিয়া যায়, আজও তাহার সেতারের সুর নিজের সেই নিত্যকর্ম্ম পদ্ধতিতে ত্রুটি রাখে নাই; কিন্তু গানের এ গুঞ্জন সেই উৎসুক পিয়াসীর কর্ণগোচর পর্য্যন্ত হইল না, এ শুধু এই পুষ্পবাসিত, নিরালা ছাদটির বুকেই একা একা নিজের সকরুণ মূর্চ্ছনায় মূর্চ্ছিত হইয়া রহিল। সে একেবারেই যেন আপনাকে ভুলিয়া গিয়া অন্যমনস্কভাবে গাহিতেছিল—

"এসো এসো ফিরে এসো, বঁধুহে, ফিরে এসো।
আমার ক্ষুধিত তৃষিত তাপিত চিত্ত—নাথহে, ফিরে এসো।
ওহে নিষ্ঠুর ফিরে এসো, ওগো করুণ কোমল এসো,
আমার সজল জলদ স্নিগ্ধকান্ত, সুন্দর ফিরে এসো।"

গানের সঙ্গে যখন প্রাণের ঘনিষ্ঠতর সংযোগ ঘটিয়া উঠে, তখন গানের বাণী আর বাহিরের শব্দ মাত্র থাকে না, তাহা প্রাণের কথায় পরিণত হইয়া যায়, গান তখন ধ্যানের আসন গ্রহণ করে। এই গায়িকাও তেমনিতর তন্মনস্ক হইয়া গিয়া বেঞ্চির পিঠে মাথা রাখিয়া এলায়িতদেহে অর্দ্ধমুদ্রিতনেত্রে পায়ের তালে তাল দিয়া যেন গানের বাণী ভুলিয়া গিয়া প্রাণের ভাষাতেই ভাসিয়া চলিতেছিল,—

"আমার নিতি সুখ ফিরে এসো, আমার চিরসুখ ফিরে এসো;
আমার, সব সুখ দুঃখ মন্থন করা বাঞ্ছিত ফিরে এসো,"—

এই ছাদে আসিতে হইলে সিঁড়িতে উঠিয়া যে দালানটা পার হইয়া আসিতে হয় সেইখানে ঠিক সেই সিঁড়ির মাথায় জুতাপরা পায়ের শব্দ হইল। গানের সুরে ও ভাবে মন ছাইয়া থাকায় গীতকারিণী তাহা জানিতে পারে নাই দেখিয়া, যে সিঁড়ি দিয়া উঠিয়া আসিয়াছিল, সে সেইখানেই একটু ক্ষণ দাঁড়াইয়া রহিল। চুরি করিয়া পাশের বাড়ীর লোকটির মতন গান শোনার জন্য যে রহিল তাহার মুখ দেখিয়া ত' মনে হইল না; বোধ করি কোন একটা সংশয় বা দ্বিধায় পড়িয়াই সে ওই রকম চলচ্চিত্ত বা মানসিক কোন দ্বিধায় দোদুল্যমান হইয়াই স্থির রহিল। একবার তার যেন যেমন আসিয়াছিল, তেমনি নিঃশব্দে ফিরিয়া যাইবার জন্যও মন চঞ্চল হইয়া উঠিয়াছিল, তাহা তাহার সিঁড়ির ধাপের দিকে ফিরিয়া দাঁড়ানর ভঙ্গিতেই প্রমাণ করিয়া দিল; আবার কি ভাবিয়া কে জানে সে নিজেকে ফিরাইয়া লইয়া ছাদের দিকেই ফিরিয়া দাঁড়াইল এবং তারপর যেন মনকে আরও একটু শক্ত করিয়া লইয়া একেবারে গট গট করিয়া সঙ্গীতকারিণীর পিঠের কাছে দাঁড়াইয়া পড়িল—

বোধ করি বা একটু শব্দ হইয়া থাকিবে—মেয়েটি তখনই গান বন্ধ করিল। চোক মেলিয়া ও মুখ ফিরাইয়া দেখিয়াই আস্তে আস্তে উঠিয়া বসিল, তার পর মুখের উপর ঝাঁপাইয়া পড়া চুলের গোছাটাকে ঠেলিয়া দিয়া সে মেয়ে উঠিয়া দাঁড়াইল। মাটিতে পড়িয়া গড় হইয়া প্রণাম করিয়া উঠিয়া অতঃপর সে চুপটি করিয়াই দাঁড়াইয়া রহিল। কোন প্রকার ভাল মন্দ একটি সম্ভাষণের কথাও তাহার মুখ দিয়া যেন বাহির হইল না। মনের মধ্যে একটা বড় রকম ঝড়ের

হাওয়া বহিয়া গেল কি না তা অবশ্য নিশ্চিত ভাবে বলা যায় না। তবে ওই গানটাই যে সে বিশেষ করিয়া এমন সময়টায় গাহিতেছিল ইহারই জন্য লজ্জায় তাহার মুখ রাঙ্গা হইয়া উঠিল।

আগন্তক ঘুরিয়া আসিয়া ইহার পরিত্যক্ত আসন খানায় বসিয়া পড়িলেন এবং ইহারই হস্তচ্যুত বাজনাটা নিজের জানুর উপর তুলিয়া ধরিয়া বাজনা রাখা জায়গাটা ইঙ্গিতে দেখাইয়া দিয়া উহাকে আমন্ত্রণ করিলেন, অস্পষ্টস্বরে বলিলেন "বসো"।

মেয়েটী উহার পাশের জায়গাটীতে না বসিয়া খানিকটা দূরে খালি মেজের উপর বসিয়া পড়িল। তখন নরেশ—আগন্তক নরেশচন্দ্র একবার বিব্রত ও অনুসন্ধিৎসুচক্ষে উহার আনত মুখের দিকে চাহিয়া দেখিলেন এবং পরক্ষণে সেতারে ঝঙ্কার তুলিয়া অনুরোধের সুরে তাহাকে জিজ্ঞাসা করিলেন "একটা গাইবে কি?"

মেয়েটীর মুখের উপর কোন ভাবের রেখাই পড়ে নাই,—তা যা ছিল সে তার মনের ভিতরেই লুকানো ছিল, মুখখানাকে অমন ভাবশূন্য রাখিতে মনের মধ্যে তাহার যে কত খানি বেগ দিতে হইতেছিল, তা' শুধু সেই জানে, তবে বাহিরে সে চেষ্টাটা তার ব্যর্থ হয় নাই। মাথা হেলাইয়া সে নিজের সম্মতি জানাইলে নরেশ অনির্দ্দেশ্যভাবে তারের উপর আঙ্গুলীর ঘা দিয়া আবার প্রশ্ন করিলেন "কোন্‌টা গাইবে?"

সে নম্রস্বরে জবাব দিল "যেটা বল্‌বেন!"

"আমি যেটা বল্‌বো সেটাই যে তোমার গাইতে ইচ্ছে হবে, এমন কি কথা আছে? যেটা তোমার ভাল লাগবে সেইটাই তার চাইতে গাও না কেন সুষমা!"

সুষমা ক্ষণকাল মাথা নত করিয়া কি ভাবিল, তারপর মুখ না তুলিয়াই আস্তে আস্তে গান ধরিল—

"ধায় যেন মোর সকল ভালবাসা, --
প্রভু ! তোমার পানে তোমার পানে তোমার পানে,—
যায় যেন মোর গভীরতর আশা—
প্রভু ! তোমার টানে তোমার টানে তোমার টানে, --

গানটা আরম্ভ করিয়াই কিন্তু তাহার মনে হইল, এ গানও আজ ইঁহার সাক্ষাতে তাহার গাওয়া ভাল হয় নাই। আধ্যাত্মিক হিসাবে এ সব খুবই বড় জিনিষ বটে এবং ছোট বড় সবারই এ জিনিষের উপর দাওয়া আছে। কিন্তু মানুষ সব কিছুরই বড়র দিকটার চাইতে ক্ষুদ্র অংশটুকুকেই যে বড় সহজে দেখিতে পায়- অথবা দেখিতেই চাহে। অর্থ বিকৃতি ঘটাইয়া এই সর্ব্বস্বান্তকর আত্ম-নিবেদনকে যে নিজের ভোগে লাগাইতে না পারা যায় তাওতো নয় ! তার চেয়ে সে যদি গাহিত,—

"আমার মাথা নত করে দাওহে তোমার চরণ ধুলার তলে,
সকল অহঙ্কার হে আমার ঘুচাও চোখেরই জলে !"

না, তাহাতেও তার মনের দুর্ব্বলতা হয়ত ধরা পড়িবার সম্ভাবনা ঘুচিত না !—উপায় নাই !

গান শেষে নরেশ বাজনা ফেলিয়া উঠিয়া দাঁড়াইলেন, ফুল গাছের টবের দিকে অগ্রসর হইতে হইতে প্রশংসাসূচকভাবে বলিয়া উঠিলেন, "বাঃ ভারি সুন্দর সুন্দর ফুল ফুটেচে তো তোমার ! সুষমা ! তোমার সেই চন্দনা কি কি কথা কইতে শিখেছে ? কই সেটাকে যে দেখছিনে ? ননীবাবু তো তার প্রশংসা করতে শত মুখ হয়ে ওঠেন।"

সুষমাও তাহার মান্যবান অতিথির সঙ্গে সঙ্গে উঠিয়া দাঁড়াইয়াছিল ; জবাব দিল "সেটাকে আমি খাঁচাখুলে উড়িয়ে দিয়েচি।"

উড়িয়ে দিয়েছ ! ওঃ অসাবধানে উড়ে গেছে বুঝি ? সুন্দর পাখীটা ছিল !"

"সুন্দর বলেই তো তাকে তার কুৎসিৎ বন্দীদশা থেকে মুক্ত করে দিলাম। স্বাধীন হয়ে কি আনন্দেই সে উধাও হয়ে নীল আকাশের মধ্যে মিলিয়ে গেল! তার মনে তখন কতই না আনন্দ হচ্ছিল!"

নরেশ মৌন বিস্ময়ে দু চোখ ভরিয়া সেই এতক্ষণকার নির্ব্বাক এবং এক্ষণে উচ্ছ্বসিতমুখী নারীর সহসা উজ্জ্বল মুখের দিকে চাহিয়া রহিলেন। যেন তাহার মনের ভাবটা একটুখানি হৃদয়ঙ্গম করিতে পারিয়া চয়ন-করা-এক-গোছা রজনীগন্ধা লইয়াই ফিরিয়া তাহার একটু কাছে আসিয়া দাঁড়াইলেন, শান্তিকণ্ঠে কহিলেন, "সুষমা! স্বাধীন হওয়াই কি সর্ব্বত্র বাঞ্ছিত? স্বাধীনতার মধ্যে কি দুঃখ নেই, লজ্জা নেই?"

সুষমা ঘাড় হেঁট করিয়া দাঁড়াইয়াছিল, মাথা উঁচু করিয়া বলিল, "আছে, যতদিন না মানুষ নিজের উপর বিশ্বাস করতে শেখে সে আশঙ্কাও ততদিনের, কিন্তু যদি কোন দেবতার আশীর্ব্বাদ তাকে স্বাবলম্বনের মহৎ শিক্ষায় দৃঢ়করে তুলতে পারে তখন—তারপর থেকে অধীন জীবনেব লজ্জা তার পক্ষে সব চেয়ে বড় লজ্জা হয়ে দাঁড়ায় না কি?"

নরেশ একটুক্ষণ চুপ করিয়া থাকিয়া তারপর অতি মৃদু একটা চাপা দীর্ঘশ্বাস সন্তর্পণে মোচন করিয়া উহার মুখের দিকে চাহিয়া কহিলেন, "তুমি আমায় আসতে লিখেছিলে কেন?"

সুষমা আবার নতমুখী হইল, নরেশের দৃষ্টি হইতে নিজের মুখ সে একটুখানি আড়াল করিয়া রাখিয়া শান্ত অথচ একটু দৃঢ়স্বরে কহিল "এমন করে আর তো আমার দিন কাটচে না, তারই একটা উপায় করে দেবার জন্য আমি আপনাকে বিরক্ত করতে বাধ্য হয়েছি। আমার অপরাধ দয়া করে নেবেন না। এ মহা পাপকে যখন ঘাড়ে তুলে নিয়েছেন তখন তো ফেলতেও পারচেন না; কিন্তু যা ভাল হয় কোন কিছু একটা করুন: না

হয় এই খাঁচার দরজাটা খুলেই দিন। আমি এমন করে থাকলে পাগল হয়ে যাব বোধ হচ্চে।”

নরেশচন্দ্র এই কথায় একটুখানি ব্যথিত হইলেন। সহসা জোর করিয়াই একটা দীর্ঘশ্বাস পরিত্যাগ পূর্ব্বক তিনি ঈষৎ আবেগ ভরে কহিয়া উঠিলেন, “আমার নির্লিপ্ততা তোমায় দুঃখ দিয়েছে মনে হচ্ছে, কিন্তু তুমিই যে আমার কাছ থেকে সে অধিকার জোর করে কেড়ে নিয়েছ সুষমা! আমায় যে তুমি বারণ করেছিলে,—তাতেই ত আসি নি।”

সুষমা মুখ তুলিল না। সেই আধ-ফেরানো মুখেই চাপাকণ্ঠে সে উত্তর দিল “ঈশ্বর জানেন তার জন্য আমি একটুও দুঃখিত নই। আপনার অম্লান চরিত্র আমার জন্য লোকের চোখে আজও ম্লান হয়ে রয়েচে, আর সে দাগ নারায়ণের বুকের ভৃগুপদচিহ্নের মতন হয়ত চিরস্থায়ী হয়েই রইলো। এতবড় অভাগীকে যে শুধুই নিজের দয়াগুণে আশ্রয় দিয়ে রেখেছেন,—তেমন কথা বিশ্বাস করবার মত উদারতা এ সংসারে ক'জনের আছে। তার উপর এখন আপনি বিয়ে করেছেন। আপনার স্ত্রী, বৌ-রাণীর কানে যদি ওঠে, আপনাদের দাম্পত্য জীবনের শান্তি নষ্ট হবে, সে আমি জানি বই কি! তা নয়, তা নয়; বিশ্বাস করুন; কিন্তু সত্যি সত্যি আর যে আমি পারচি না। আমার এ বন্ধনহীন অবস্থা আমার যে আর সহ্য হচ্ছে না! আপনি বুঝতে পারচেন না, আমার এই খাঁচা আমার কত বড় অসহ্যই যে হয়ে উঠেছে! এর বাইরে আমায় কাজ দিন—যাহোক একটা সামান্য কাজ দিন। কাজের অভাবে আমি মরে যাচ্চি। আমি যে একটা মানুষ, আমি যে যন্ত্র নই, এই মহা বিড়ম্বনায় প্রাণ আমার বার হয়ে যাচ্চে। শুধু গান, শুধু বাজনা, শুধু খাওয়া ও ঘুমান, এ কি সহ্য করা যায়?

সুষমা সুগভীর নিশ্বাসে যেন তাহার অন্তরস্থ অসহনীয় যন্ত্রণানলের অনেকখানি বাহিরে প্রেরণ করিয়া নীরব হইল, কিন্তু নরেশচন্দ্রের কোমল চিত্তে তাহার সেই মর্ম্মবিদারী বেদনার কাতর কণ্ঠ অনেকক্ষণ পর্য্যন্তই সুরভরা বীণার তারের মত আপনা আপনি বাজিয়া চলিল। এযে কত বড় ব্যথার অভিব্যক্তি, কি হতাশার আবেদন, সে কথা যে তিনি জানিতেন।

একটু কাছে আসিয়া দাঁড়াইলেন "আমি বুঝি বই কি বেদানা! তোমার দুঃখ যদি আমি না বুঝতুম,—সেই প্রথম দেখার দিনে, এতটুকু ছোট্ট মেয়ে যখন তুমি, সেই তখন থেকেই যদি না বুঝতুম,—তা হলে হয়ত তোমায় আজ আমার এত কাছে এনে দিতে পারতো না! আমি জানি,—তোমার দুঃখ আমি জানি। তোমার আত্মত্যাগ সেও যে কত বড় তাও আমার অজ্ঞাত নয়। সে যদি ভুলতে পারতুম, আজ তোমায় আমাকে চিঠি লিখে ডেকে আনতে হতো না। কিন্তু শোন সুষমা! তোমার এই বন্ধনহীন নিঃসঙ্গ জীবনের কথা আমি ক্রমাগতই ভেবেছি, ভেবে কিন্তু কোন কুল কিনারাই খুঁজে পাই নি। দেখ, হয়ত এখনও অনেকদিন তোমায় বাঁচতে হবে। তার আগে রোগ ও জরার আক্রমণে অক্ষম হয়ে সেবার দরকার হওয়ারও কিছুই বিচিত্র নয়। তারপর একটা অবলম্বন না রাখলে চিরদিন তোমার কাটবেই বা কি নিয়ে? কোন একটা পথ তুমি এখনও বেছে নাও।"

সুষমা চুপ করিয়া রহিল, উত্তর দিল না, বা দিবার চেষ্টাও দেখাইল না।

নরেশ তাহার এই নিশ্চেষ্টতা লক্ষ্যে ইহাকে অর্দ্ধ সম্মতি মনে করিয়া ঈষৎ উৎসাহিতভাবে কহিতে লাগিলেন—"তোমার মায়ের যে ইচ্ছার উপর আমি তোমার শিক্ষার ভিত্তি স্থাপন করেছিলেম, দেখছি তোমার

মনের সঙ্গে সেটা ঠিক সায় দিচ্চে না। তুমি সেদিকে মন দিতে পরচো না।—"

সুষমা কহিল, "তাই বা পারচি কই ?"

নরেশ ক্ষণকালের জন্য সচিন্তিত নীরব থাকিয়া পরে একটা নিশ্বাস ফেলিয়া কহিতে লাগিলেন "কিন্তু একটা মানুষের জীবন যে কোন রকমের কর্ম্মবন্ধন শূন্য, নিরালম্ব ও ভবিষ্যতের আশাভরসাবিহীনভাবে টেঁকে থাকতে পারে না, সে ত তুমি ক্রমেই বুঝতে পারচো ? তাই অনেক ভেবেই আমি—যাক্ কিন্তু হিন্দুসমাজ ছাড়া অন্য যে সব সমাজে সমাজবিধির নিয়ম একটু শিথিল, সেখানের কোন কোন লোকে—"

যে কথাটা নরেশচন্দ্রের জিভের আগায় আট্‌কাইয়া পড়িতেছিল, সেটা শেষ করিবার প্রয়োজনও হইল না। অকস্মাৎ উচ্চ এবং মর্ম্ম-ভেদিকণ্ঠে, "আপনি এই কথা বল্লেন !—"

এইটুকু বলিয়া উঠিল এবং তারপরই বক্ষবিদ্ধ ঘুরিয়াপড়া পাখীর মত স্খলিতপদে সুষমা প্রায় ছুটিয়া চলিয়া গেল। তাহার বুক চিরিয়া তাহার কণ্ঠ ভেদ করিয়া তখন একটা উদ্দাম ক্রন্দন ঝরণার মতই বেগে ছুটিয়া বাহিরে আসিতে চাহিতেছিল, তাহাকে সে যে কোন মতেই ঠেকাইয়া রাখিতে পারিতে ছিল না।

নরেশচন্দ্র অপরাধীর মত মাথা নত করিয়া একাকী সেইখানে দাঁড়াইয়া রহিলেন। তাঁহারও বুকের মধ্যে তখন একটা সহানুভূতিপূর্ণ ব্যথার সমুদ্র উত্তাল হইয়া উঠিতেছিল। বহুদিনের পুরাতন অথচ অ-বিস্মৃত স্মৃতি মনের মধ্যে যেন নূতন হইয়া আবার ফুটিয়া উঠিল।

## দ্বাদশ পরিচ্ছেদ

কহিলা তাপস চাহি মোর মুখে—কোন দেব আজি আনিলে দিবা ?
তোমার পরশ অমৃত-সরস তোমার নয়নে দিব্য বিভা।
—কাহিনী।

আট বৎসর আগের কথা ;—বর্ষার ঝিপ্ ঝিপে বৃষ্টি কাদায় রাস্তা ঘাটের দুর্দ্দশা যেমন হইতে হয় তেমনি হইয়াছে। আকাশে ঘোলাটে, ঢলনামা গঙ্গার জলের মতই তাহারও যেন কর্দ্দমাক্ত ময়লা রং। সূর্য্যের দেখা শোনা পাওয়াই ভার, রাত্রে চাঁদ তারা যে কত দিনই ওঠেন নাই তার হিসাব ছিল না। এই রকম সময়ে একদিন চাঁপাতলার গলির মোড়ে একখানা মোটর গাড়ী কষ্টে সৃষ্টে প্রবেশ করিল, কিন্তু প্রবেশপথেই তার কল বিগড়াইয়াছিল, সে আর চলিল না। গাড়ীর আরোহী দুজন ইহাতে বেজায় বিরক্ত হইয়া কিছুক্ষণ মাদ্রাজী সোফারের সঙ্গে বকাবকি করিলেন ও শেষটায় অগত্যাই নামিয়া পড়িতে হইল।

দুজনের মধ্যে একজন অপর জনকে বলিলেন, "ওহে ননি! আজ আর তাহলে হলো না, চলো ট্যাক্সি নিয়ে সিনেমা টিনেমা কোথাও একটা ঘুরে আসা যাক।"

ননী একটু ক্ষুণ্ণ হইয়া কহিল, "কিন্তু তার গানের খ্যাতি শুনে আপনি যে তার গান শুনতে আজ আসবেন, এ খবর আমি তাকে পাঠিয়েছি। ডালিম আপনার জন্য যে অপেক্ষা করে থাকবে। আমি তাকে খবর দিয়েছি যে থিয়েটারে তোমার গান রাজা বাহাদুরকে মুগ্ধ করে দিয়েছে!"

'রাজা বাহাদুর' অপ্রসন্ন ভ্রূকুটী করিলেন বলিলেন "তা বলে তো আর কাদা মাখামাখি হয়ে যেতে পারিনে। তা ভিন্ন অত সব বল্‌তেই বা তুমি

গেলে কেন? গান অবশ্য ভালই লেগেছিল, যেদিন হয় তখন একদিন শুন্‌লেই চল্‌তো। বিশেষতঃ ওদের বাড়ী গিয়ে গান শুন্‌তে আমার তেমন প্রবৃত্তিও হচ্ছিল না। এ হয়ত ভালই হলো।”—

আর কি বলিতেছিলেন বলা শেষ হইল না, পথের পাশের কর্দ্দমাক্ত অন্ধকার হইতে, কে একজন বলিয়া উঠিল—বাবু! “বাবু মশাই গানশুনবেন?”

নরেশচন্দ্র কি বলিতেছিলেন ভুলিয়া গিয়া মুক্তকণ্ঠে হাসিয়া উঠিয়া কহিয়া উঠিলেন, “ওই শোন হে ননীলাল! গান শুনবার আবার অভাব কি, যে তার জন্য এই গলির কাদা ভাঙ্‌তে হবে? গান স্বয়ং এসেই আমাদের আমন্ত্রণ করচে!—কই কে গান শোনাতে চাইছিলে গা? এসো না, গান আমি শুন্‌তে রাজী আছি।”

মোটর গাড়ীর পাশ কাটাইয়া অর্দ্ধান্ধকার গলির ওধার হইতে একটি ছোট্ট মেয়ে এধারে আসিয়া দাঁড়াইল। মেয়েটীর পরণে একখানি গোলাপী রংএর সন্তোষপুরের ডুরে, গায়ে একটি চলচলে গোলাপী সিল্কের বাজারে কেনা জ্যাকেট, এক হাত কাঁচের ঝুরো চুড়ি, কপালে তেলেজলে চক-চকানো চুলের পাতা নামানো এবং তাহারই নীচে একখানা বড় গুল-পোকার টিপ। বয়স তাহার সাত আট বছরের বেশী মনে হয় না। পাতলা ও অপুষ্ট দেহ, কিন্তু রংটুকু দিব্য ফুটফুটে এবং মুখখানিও সুন্দর।

এই বৃষ্টির রাত্রে জনবিরল অপরিচ্ছন্ন গলির মধ্যে একা এমন সুসজ্জ একটি ছোট বাঙ্গালীর মেয়েকে গান শুনাইতে ব্যগ্রভাবে উদ্যত দেখিয়া নরেশচন্দ্র কিছু বিস্ময় বোধ করিলেন। সাজ পোষাক চেহারায় তাহাকে ভদ্র ঘরের মেয়ে মনে হয়, ভিখারীর মেয়ে কখনই নয়। তবে এমন করিয়া সে পথের মধ্যে গান শুনাইতে চাহিল কি জন্য—এই কথাই তিনি মনে মনে ভাবিতেছিলেন। এমন সময় মেয়েটী ঈষৎ একটুখানি সঙ্কোচের

সহিত জিজ্ঞাসা করিল, "বাবু! এইখানেই কি দাঁড়িয়ে গান শুনবেন? না আমার বাড়ীতে আসবেন?"

ননী এই কথায় অত্যন্ত আমোদ বোধ করিয়া কৌতুকে উচ্চহাস্য করিয়া উঠিল, "ওহে, রাজা! খুকিমণিটি যে আবার বাড়ীতেও ডাকে হে! ব্যাপারখানা কি?"

নরেশ কিছু ব্যথিতভাবে তাহাকে জিজ্ঞাসা করিলেন, "তোমার বাড়ী কতদূর? তোমার গান শুন্‌লে তোমাকে কি কিছু দিতে হয়?—না অম্‌নি গান শুনাও?"

মেয়েটীর চোখে জল আসিয়াছে তাহা নিকটস্থ মোটরের আলোয় দেখা গেল, সে ঢোক গিলিয়া গিলিয়া সেই চোখের জলটাকে দমনে রাখিল ও কাঁপা ঠোঁটে জবাব দিল, "অম্‌নি ত শোনাইনে, পয়সা দিতে হয়।"—ক্ষীণ কণ্ঠে ইহা বলিয়াই তারপর হঠাৎ যেন চমক-ভাঙ্গা হইয়া উঠিয়া সমস্ত দুর্ব্বলতাকে ঠেলিয়া ফেলিয়া দিয়া ব্যগ্রকণ্ঠে কহিয়া উঠিল "অ-বাবু! আসুন না, গান শুনবেন, আসুন না। আমি খুব ভাল গাইতে পারি। আপনার দিব্যি—সত্যি বলচি।"

ননী হো হো করিয়া হাসিয়া উঠিয়া পুনশ্চ বন্ধুকে সম্বোধন পূর্ব্বক ইংরাজী ঝাড়িল, "হোয়াট এ লিট্‌ল উইচ সি ইজ!" তারপর সেই মেয়েটিকে বলিল "এই বয়েস থেকেই খুব তো তৈরি হয়ে উঠেছ দেখছি! ঘরে তোমার আর কেউ আছে বল্‌তে পারো, না তুমিই?"

মেয়েটী আবার জলভরা চোখে ঘাড় নাড়িল এবং আবার সেই রকম ঢোক গিলিতে গিলিতে অশ্রুজলে ভেজা অস্পষ্টস্বরে "আমার মা আছে, মার বড্ড ব্যারাম—"বলিয়াই হঠাৎ সে দুই করতলে মুখ ঢাকিয়া ফুঁপাইয়া কাঁদিয়া উঠিল। "তৈয়ারি" সে যে এখনও হইতে পারে নাই—তাহাই যেন ওই রকমে সে ইঁহাদের কাছে প্রমাণ করিয়া দিল।

একটী মুহূর্ত্তের মধ্যেই নরেশচন্দ্র সকল অবস্থা বুঝিয়া লইলেন। কি দারুণ দুর্ব্বিপাকে পতিত হইয়াই এই কচি বয়সের মেয়েটী আজ কি নিষ্ঠুর দুর্ভাগ্যের হস্তে নিজেকে ঠেলিয়া দিতে আসিয়াছে, সেই ভয়াবহ কাণ্ডটা যেন একটা প্রচণ্ড বিভীষিকার মূর্ত্তিতে নরেশের দুই চোখের সাম্‌নে অগ্নিময় হইয়া উঠিল। এই সমাজ-পরিত্যক্ত পতিত জীবগুলার শেষ দুরবস্থা তাহাদের পাপের ভার প্রায় এই রকমেই ভরাইয়া তোলে। কোন পতিতপাবন যদি নিজে আসিয়া এদের একটা সুব্যবস্থা করিতে পারেন, তবেই হয়ত এর একটু সদুপায় হয়! করুণায় একেবারে বিগলিত হইয়া পড়িয়া তিনি তৎক্ষণাৎ মেয়েটীর কাছে আসিয়া জিজ্ঞাসা করিলেন, "তোমার বাড়ী কি বেশীদূর? কাছে হয়ত আমি যাব।"

মেয়েটী রুমালে চোখ মুছিয়া হাত দিয়া দেখাইয়া বলিল, "ওই বড় বাড়ীটার একতলার একটা ঘরে আমি আর মা থাকি, দূরে যেতে আমার ভয় করে, আমি পারি না।"

নরেশ তাহার হাত ধরিয়া বলিলেন, "চলো।"

সোফার বলিল, "রাজা সাহেব! গাড়ী ঠিক হয়ে গেছে।"

ননী উৎসাহিত হইয়া প্রস্তাব করিল, "ওহে, তাহলে এটিকে কিছু দিয়ে ডালিমের ওখানেই যাওয়া যাক্ চলো।"

নরেশ কাহারও কথায় কর্ণপাত না করিয়াই অগ্রসর হইতে থাকিয়া সঙ্গিনী মেয়েটীকে সস্নেহে জিজ্ঞাসা করিলেন, "তোমার নামটী বলতো?"

সে বলিল, "আমার নাম সুষমা। কিন্তু আমায় সব্বাই বেদানা বলে ডাকে।"

"তুমি ক' বছরের?"

মেয়েটী বলিল, "ন' বছরের।"

"নয়! তা কিন্তু মনে হয় না। আচ্ছা গান গেয়ে তুমি রোজ কত করে পাও?"

সুষমা একটু চুপ করিয়া থাকিয়া তারপর আবার তেমনি সলিলার্দ্রকণ্ঠে উত্তর করিল, "এই তিনদিনে এক টাকা বার আনা পেয়েছি, তাতে মার এক শিশি ওষুধ বই হয়নি।"

নরেশ কিছু বিস্মিত হইয়া জিজ্ঞাসা করিলেন, "অত-কম কেন? একটা গানে কত নাও?"

সুষমা বোধ হয় নিঃশব্দে কাঁদিতেছিল, সে এবার তাহা গোপন চেষ্টা না করিয়াই জবাব দিল, "কত আর নিই, যে যা দেয়। কেউ শুন্‌তেই চায় না, অনেকে এমন ঠাট্টা করে যে আমার গাইতে ভালও লাগে না। আজ তাই সারাদিন আসিনি, এখন মার বড্ড ক্ষিধে পেয়েছে—কি করি তাই এলুম। না হলে--"

মেয়েটী আর কিছু বলিতে পারিল না, কেবল তাহার ক্ষুদ্র শরীরটুকু দুলিয়া দুলিয়া উঠিয়া তাহার অসহ্য দুঃখ জানাইয়া দিতে লাগিল।

পাপের পরিণাম যেমন সচরাচর ঘটিয়া থাকে এ ক্ষেত্রেও তাহার অতিরিক্ত কিছু নয়। বয়সে বৃদ্ধা না হইলেও তরঙ্গিনী রোগে রোগে এমন দশা হইয়াছিল যে চোখে সে যেন দেখা যায় না। সেঁৎসেঁতে ঘরের মেজেয় ছেঁড়া ময়লা দুর্গন্ধ বিছানায় কঙ্কাল মূর্ত্তির মত মা পড়িয়া পড়িয়া যন্ত্রণায় আর্ত্তনাদ করিতেছে, গৃহসজ্জার মধ্যে দু' একটি ওষুধের শিশি, একটা জলের ঘটি ও এক পাশে দু' একটা হাঁড়িকুঁড়ি ও ময়লা কাপড় চোপড় পড়িয়া আছে। এই ভয়ানক দুরবস্থাপন্ন গৃহের মধ্যে গৃহস্বামিনীর কন্যা আসিয়া যখন দাঁড়াইল, এই ঘরের গৃহবাসিনীর সহিত তুলনায় তাহার সাজসজ্জাকে তখন কত বড় যে কৃত্রিম বলিয়াই বোঝা গেল, সে যেন বাহিরে থাকিতে অনুভবও করা যায় না। মেয়ের সাড়া

পাইয়াই সেই কঙ্কালাবিশিষ্ট মুমূর্ষু তার ক্ষীণ কণ্ঠ হইতে প্রবল তীক্ষ্ণ স্বর বাহির করিয়া বদ্ধ জন্তুর অনুপায় হিংস্র গর্জ্জনের অনুকল্পে চেঁচাইয়া উঠিল, "পোড়ারমুখি! অ-পোড়ারমুখি! এরই মধ্যে যে আবার ছুটে চলে এলি বড়? এবার যদি পয়সা না নিয়ে আমার ঘরে ঢুকেছিস তো এই মরন্তে মরতে উঠেও খেংরার চোটে পিঠের চামড়া খানা তুলে নেবো জেনে শুনে ঢুকতে আসিস্। পোড়ারমুখী তোর আবার ভদ্দরআনির অত পটপটানি কেন্‌লা শুনি? লোকে ঠাট্টা করলে ওঁর লজ্জায় মাথা কাটা যায়! ওরে আমার লজ্জাবতী লতারে! এর পরে খাবি কি করে? দাসীগিরি করলেও যে কোন ভদ্দর লোকের ঘরে তোকে ঠাঁই দেবে না তা জান্‌চিস কিছু?"—

সুষমা ছলছলে চোখে মায়ের কাছে ঘেঁসিয়া আসিয়া দাঁড়াইয়া অশ্রুগাঢ়স্বরে কহিল "রাজাবাবু গান শুনতে এসেছেন।"

"ওমা! তাই বল! আসুন আসুন, কি সৌভাগ্য আমার, যে আমার মতন দীনের কুটীরে আজ পূর্ণচন্দ্রের উদয় হলো! ওমা, ও বেদানা! আসনখানা এনে রাজা বাবুকে পেতে দাও মা, পেতে দাও! আঃ এমন আধমরা হয়েও পড়ে আছি যে, উঠে বসে আপনাদের মতন মহাজনদের একটু সম্বর্দ্ধনা করে নেবো সেটুকুও শক্তি আমার পোড়াদেহে নেই।"

নরেশ ও ননীলাল আসন গ্রহণ করিলেন, সুষমার গানও একটার পর একটা করিয়া তিন চারটে শোনা হইয়া গেল। গলা শুনিয়া নরেশের তো বটেই, এমন কি ননীবাবুরও আর এই সন্ধ্যাটাকে নিতান্তই ব্যর্থ বলিয়া বোধ হইল না। গান শুনিয়া নরেশ তরঙ্গিনীকে বলিলেন, "সুষমার এমন গলা ওকে কেন কোন থিয়েটারে দাওনি?"

তরঙ্গিনী ফোঁস করিয়া একটা জলন্ত নিশ্বাস ফেলিল, "দেখুন, রাজা সাহেব! পাপের পথে যতই এগিয়ে গেলুম, পাপের ভারে মন আমার

ততই অবসন্ন হয়ে পড়েছিল। সুখ খুঁজতেই বাড়ীর বাইরে এসেছিলাম, খুঁজে দেখলুম,—তার একটা কণাও পেলুম না। আমার সেই কুঁড়েঘরে যে আনন্দ পেয়েছিলাম, এই বাড়ীর তেতালাতেও তা পাইনি, তাই বড় সাধ ছিল ওকে ও পথে আর যেতে দিব না। ওর গলার জন্যে বছরখানেক আগে থেকেই ওর জন্যে ওরা দর দিচ্ছিল, আমি যেতে দিইনি। কি মনে করেছিলুম জানেন? আমার সব টাকা দিয়ে ওর জন্যে কোম্পানির কাগজ কিনে দোবো, তার আয়ে ওর খাওয়া পরে চলবে, আর ওকে খুব গান বাজনা শেখাব, বড় হয়ে ও একটা সঙ্গীত বিদ্যালয় খুলবে, তাই থেকে ওর নামও হবে, পয়সাও হবে, আর ধর্ম্মও থাকবে। তা হলো না। তা হলো না,—ভগবানের ইচ্ছে নয়—তা হলো না।"

নরেশ এই রূঢ়ভাষিণী নিষ্ঠুর প্রকৃতির পতিতা মায়ের মনের ভিতরের এই উচ্চাকাঙ্ক্ষা ও সন্তানের হিতাকাঙ্ক্ষার পরিচয়ে সেই মুহূর্ত্তেই তাহার জন্য অনেকখানি সহানুভূতিপূর্ণ হইয়া উঠিলেন, তারপর ধীরে ধীরে জিজ্ঞাসা করিলেন, "তোমার টাকা ছিল, তাহলে এমন হলো কেন?"

তরঙ্গিনী বলিল "ঠকিয়ে নিলে মশাই! ঠকিয়ে নিলে! ভদ্রলোক মনে করে শ্যামলাল পাইনের হাতে দশ হাজার টাকা কোম্পানির কাগজ কিনতে দিলুম। সেই টাকা নিয়েই সে ফেরার হলো! উল্টে তার পিছনে পুলিসে ডিটেকটিভে কত রকমে কত টাকাই আমার খরচ হয়ে গেল মশাই! ধনে প্রাণে আমায় সে মেরে গেল! তা যদি ধর্ম্ম থাকেন, তা হলে একদিন ঐ টাকা নেওয়া তার বেরুবে, ওমনি হজম করতে পার্ব্বে না।—"

আরও অনেক কটূক্তি সে তাহার নিজের ধনের অসৎ পথের অংশীদারের উদ্দেশ্যে ফোয়ারার মতই উৎসারিত করিয়া দিল। তারপর মনের জ্বালা, গালির বন্যায় অনেকখানি প্রশমিত হইয়া আসিলে পরে, কথঞ্চিৎ শান্তভাবে পুনশ্চ নিজের কাহিনী ফিরিয়া আরম্ভ করিল। অনেক আড়ম্বরে

নিজের সুখ-ঐশ্বর্য্যের দিনের সবটুকু খবর দিয়া মোট কথা সে এইটুকু জানাইল যে, সেই চৌর্য্য ব্যাপারের পর হইতেই মনের অত্যন্ত আঘাতেই তার বাতজ্বর হয়; তার উপর উকিল বাড়ী, পুলিস থানায় ছুটাছুটি ইত্যাদিতে রোগ বাড়িয়া যায়। উপার্জ্জন বন্ধ,—চিকিৎসার খরচ প্রথমে গহনা, শেষে আসবাবপত্র বেচিয়া চলিতে থাকে। কালের ধর্ম্মে গহনা-গুলায় সোনার ভাগ কমই ছিল, বিলাতি সোনা, পাথর, মতি এই সবই কিনিবার সময় দাম লাগে বেশ, বেচার বেলায় সিকি হইয়া যায়। শেষে বেচিতে বেচিতে যখন সবই ফুরাইয়া গেল কেবল প্রাণটাই বাকি রহিল, ডাক্তারও ঔষধ বন্ধ করিয়া দিলেও শুধু পথ্য মেলা পর্য্যন্ত ভার হইল। প্রথম কিছুদিন ধার কর্জ্জ বন্ধু বান্ধবের দয়াধর্ম্মে চালাইয়া—শেষে সে সবও যখন শেষ হইয়া গেল, তখন অনুপায়েই সুষমাকে রোজগার করিতে পাঠাইতে হইল। তাহাকে থিয়েটারে পাঠানই স্থির হইয়াছে, কিন্তু সে কিছুতেই রাজি হয় না। কাঁদিয়া উঠিয়া পা জড়াইয়া ধরে, বলে অত লোকের সামনে গান তাহার গলা দিয়া বাহির হইবে না;—বরং সে পথে পথে ভিক্ষা করিয়া পয়সা অনিয়া দিবে, তবু ওখানে যাইতে পারিবে না।

তরঙ্গিনী বলিল, "দেখুন রাজাবাবু! মেয়েটার ঐ কথা শুনে আমারও কি আর বুক ফেটে যায়নি? আমিই তো ওকে সেই একরত্তি বেলা থেকে পাপকে ঘেন্না করতে শিখিয়ে এসেছি। 'আমার পাপ আমার সঙ্গেই বিদায় হোক, ওকে আমার সে যেন কিছুতেই স্পর্শ করে না',—এই যে আমার ঠাকুরের কাছে একমাত্র কামনা ছিল। কিন্তু কি করবো বলুন, পোড়া পেটের দায়ে শেষকালে তাই আমায় করতে হলো। তা আপনি বলুন তো ও রকম ভিখিরির মতন পথে বার হওয়ার চাইতে এখন থেকেই থিয়েটারে ঢোকা ওর পক্ষে ভাল নয় কি? আপনি বরং

দয়া করে ওকে নিয়ে গিয়ে ম্যানেজারকে একটু বলে কয়ে দেন,—দেবেন কি?"

নরেশ সুষমার মুখের দিকে চাহিতেই তাহার ভয়ত্রস্ত দুটি চোখের সঙ্গে তাঁহার জিজ্ঞাসু দৃষ্টি মিলিত হইয়া গেল। সেই শিশুর মত বালিকা-চক্ষের ভীতিপূর্ণ দৃষ্টিটুকু নরেশের পুরুষ চিত্তকে বিপুলবলে আকর্ষণ করিল। আহা এই কুপথ অনুসরণে একান্ত অনিচ্ছুক এই একান্ত অসহায় জীবনটাকে সে যদি আজ তুচ্ছ করিয়া ফেলিয়া যায় তাহা হইলে সে কি ইহার ভবিষ্যতের সমুদয় পাপ এবং তাপের জন্য সম্পূর্ণরূপেই দায়ী হইয়া থাকিবে না? তাহার বুদ্ধি তাহার বিবেক উচ্চৈঃস্বরে ডাকিয়া বলিল, "নিশ্চয়—নিশ্চয়—নিশ্চয়, তাহাকে,—শুধু একমাত্র তাহাকেই এই অসহায় জীবটীর সমস্ত দুর্দ্দশার জন্য—এখানে নাই হোক, আর এক লোকের সব চেয়ে বড় দরবারে জবাবদিহী করিতে হইবেই হইবে। তখন সে বলিবে কি? ঘৃণা করিয়া সে ইহার দিকে চাহে নাই,—এই কথা কি জোর করিয়া বলিতে পারিবে? ঘৃণা বাস্তবিকই তো ইহাদের তাহারা করে না! তা করিলে ডালিমের গান শুনিতে এই বর্ষার রাত্রে বাহির হইয়াছিল কিসের জন্য? অবজ্ঞায় তুচ্ছ করিয়া চলিয়া আসিয়াছিলাম,—এমন কথাটা মুখ দিয়া বাহির করিতে, লজ্জায় কি মুখ ঢাকিতে ইচ্ছা করিবে না? তিনি যে এর আসন্ন বিপদের ঠিক সন্ধিক্ষণেই তাহার রক্ষা-হস্তের মধ্যেই এই অনন্যসহায় ভীরু দুর্ব্বল ক্ষীণ হস্তখানি টানিয়া আনিয়া তুলিয়া দিয়াছেন! কেমন করিয়া সে ইহার এত বড় দুর্দ্দশার দিনে ইহাকে ঠেলিয়া ফেলিয়া চলিয়া যাইবে? না সে তাহা পারে না।—মনুষ্যত্বের দিক দিয়া তো নয়ই, অমানুষ হইলেও নয়। সৃষ্টির মধ্যে যে কদর্য্য সৃষ্ট কাক,—তারাও সহায়চ্যুত কোকিল শিশুকে নিজের কুলায়ে পালন করে, ফেলিয়া দেয় না।

নরেশ একটু পরেই বিদায় লইলেন, আসিবার সময় সুষমার হাতে দশটী টাকা দিয়া তার মাকে বলিয়া আসিলেন, "সময় মত তিনি আবার আসিবেন, তাহাদের খরচ তিনিই দিবেন কিন্তু আজ হইতে সুষমা তাঁহার মতানুবর্ত্তী হইয়া চলিবে এবং তাঁহাকে না জানাইয়া বাড়ীর বাহির হইতে পাইবে না!"

সুষমার বয়স যদি ন'বছর না হইয়া চৌদ্দ হইত তো তরঙ্গিণী বা ননীবাবু কিছুই বিস্মিত হইত না। তাহা নয় বলিয়াই দুজনেই একটু একটু বিস্ময় বোধ করিল। কিন্তু তখনি কি ভাবিয়া লইয়া পতিতা করজোড়ে কহিল, "কিন্তু আমারও একটি নিবেদন আছে রাজাবাবু! আপনি দেবতা মানেন?"

"কেন?"

"তা হলে দেবতার নাম নিয়ে শপথ করতে হবে, বেদানাকে আপনি কোন দিনই ত্যাগ করতে পারিবেন না।"

নরেশ শুধু বলিলেন, "আচ্ছা।"

---

## ত্রয়োদশ পরিচ্ছেদ।

গগন ব্যবধান, তবুও মনঃ-প্রাণ, না সঁপি যদি বুক না ফাটে
তাহার নিষ্ঠায় রাখিয়া বিশ্বাস স্বপন ভরে দিন নাহি যায়,
ভাঙিলে সে স্বপন—মরিতে নার যদি—ব'লনা 'প্রেম' তবে কভু তায়
—তীর্থরেণু

সুষমার মা মাসখানেকের মধ্যেই মরিল। তখন সুষমাকে লইয়া নরেশ একটু বিপন্ন বোধ করিলেন। পতিতার গর্ভজাতা কন্যাকে নিজের ঘরে আনিয়া রাখা সঙ্গত নয়; অথচ থাকেই বা সে কোথা? তাহার শিক্ষা ও চিত্তবৃত্তির যে পরিচয় তিনি পাইতেছিলেন তাহাতে তাহার প্রতি মমতায় চিত্ত তাঁহার পরিপূর্ণ হইয়াই উঠিতেছিল. এমন জীবনটী যেমন করিয়াই হোক তাঁহাকে নির্ম্মল করিয়া রাখিতে হইবে; পাঁকের মধ্যে জন্মিলেও তাহাকে পঙ্কজরূপে ফুটিয়া উঠিতে সহায়তা করিতে হইবেই। ভাবিয়া চিন্তিয়া ভবানীপুরের প্রান্তে এই ছোট্ট বাড়ীখানি তাহার নামে কিনিয়া দিলেন। একটী বুড়া দরওয়ান ও একটী বুড়া চাকর রাখিয়া তিনি সেই বাড়ীতে এই ভিন্ন জগতের মেয়েটীকে এক রকম বন্দীদশাতেই প্রতিষ্ঠিত করিলেন। ঝি প্রভৃতি ইচ্ছা করিয়াই রাখিলেন না। কারণ, ইহার পরিচর্য্যা করিতে স্বীকৃতা হইবে এমন দরের যে ঝি, অসৎ শিক্ষা দিবার গুরুমহাশয় তাদের মত অল্পই পাওয়া যায়—এই রকমই নরেশের বিশ্বাস ছিল।

সুষমার মায়ের সাধ ছিল মেয়ে সঙ্গীত কলাটা ভাল রকমে আয়ত্ত করিয়া তাহারই চর্চ্চায় ও শিক্ষায় জীবনোৎসর্গ করিতে পারে। নরেশ-চন্দ্রের ইহা অসঙ্গত ঠেকিল না, এই রকমই একটা কোন পথ ইহাদের

জন্য তোর কারয়া না দিতে পারিলে এদের জীবনই বা আশ্রয় পায় কোথায়? আজকাল তো অনেকেই মেয়ে বউদের গানবাজনা শিক্ষা দিতেছেন, এদের মধ্যে যারা পাপের পথ হইতে প্রত্যাবৃত্ত হইয়া সুপথে জীবিকার্জ্জন করিতে চায়, তাদের লইয়া যদি একটী সঙ্ঘ তৈরি করা যায়,— অবশ্য বিশেষভাবে পরীক্ষা লইয়া,—তবেই ইহাতে প্রবিষ্ট করাইতে হইবে। তাহারা অন্তঃপুরিকাদের গানবাজনা শিখাইতে পারে। বৈষ্ণবীরা তো অন্তঃপুরে ভিক্ষা লইতে যায়, মিসনরী মেমেদের সঙ্গে যে সকল দেশীয় খৃশ্চান মেয়েরা যিশুর গান গাহিয়া ও শেলাইবোনা একটু আধটু শিখাইয়া বেড়ায় তাদের মধ্যেও তো ঢের জিনিষ ছিল, ধর্ম্মশিক্ষার ও সঙ্ঘ-মধ্যের শাসন সংযমতায় তারাও সংযতভাবে চলিতে শিখিয়া অন্তঃপুর-শিক্ষার অধিকার লাভ করিয়াছে। তেম্নি এদের লইয়াও যদি একটা কর্ম্মশালা খোলা যায় মন্দ হয় কি? অত্যন্ত উৎসাহের সহিত নরেশচন্দ্র ওস্তাদ রাখিয়া সুষমাকে গানবাজনা ভাল রকমেই শিখাইতে লাগিলেন।

হরিধন ঠাকুদ্দা তাহার তানপুরা সেতারের ওস্তাদ হইল, ননীবাবু হইল হারমোনিয়ম ও এসরাজের এবং একজন বুড়া হিন্দুস্থানী আসিয়া বীন্ শিখাইতে লাগিয়া গেল। ইংরাজী বাংলা লেখাপড়া শিখাইবার ব্যবস্থাও হইল। সমস্ত মনপ্রাণ ঢালিয়া দিয়া নরেশচন্দ্র আবর্জ্জনা ঠেলিয়া ফেলিয়া ধূলা ময়লা কাটাইয়া ইহার ভিতরকার খাঁটী সোনাটুকু ধুইয়া বাহির করিতে চাহিতেছিলেন। কয়েক বৎসর কাটিয়া গেলে দৈবাৎদৃষ্ট একটী বৃদ্ধ সাধুর প্রতি তাঁহার বড়ই শ্রদ্ধা জন্মিলে তিনি তাঁহাকে ইহার নিকট টানিয়া আনিলেন। মেয়েটীর ভিতরকার আগ্রহ ও সদিচ্ছা সাধুটীকেও বিগলিত করিল, তিনি সানন্দে ও সাগ্রহে উহাকে যখন তখন আসিয়া সংস্কৃত পরিচয় করাইতে আরম্ভ করিয়া

মুখে মুখে নীতিশাস্ত্রের অনেক শিক্ষাদানই করিলেন। ইহাকে পাইয়া সুষমা নিজেকে যেন কৃতার্থ বোধ করিল। এমন মহৎ সঙ্গ ও প্রকৃত স্নেহ সে ত কল্পনাতেও কখন পায় নাই।

এদিকে কিন্তু বাহিরে বাহিরে নরেশ ও সুষমা সম্বন্ধে অনেক কিছুই রটিয়া উঠিতেছিল। নরেশ—অবিবাহিত ধনী ও নিরভিভাবক নরেশ একটা কম বয়সের—সে যে কত কম সে হিসাব রাখিতে কার গরজ পড়িয়া গিযাছে—মেয়েকে একখানা সাজান বাড়ীতে রাখিয়া তার উপর বিস্তর খরচপত্র করিতেছেন, তাঁর বন্ধু বান্ধবেরা আসিয়া সেখানে গানবাজনার মজলিস জমাইয়া তুলে;—আবার সে মেয়েও দেখিতে ভাল, গায় ভাল, বাজায় উৎকৃষ্ট! --এসব যোগাযোগের মধ্যে সাধারণতঃ মানবকল্পনা কিসের সন্ধান পাইয়া থাকে! কাজেই চারিদিকে সুষমা সম্বন্ধে যে গুজব রটিল, সে তার বেশ অনুকূল নয়। নরেশের বাকি বন্ধু যারা, তারা ননীবাবুদের প্রতি তীব্র ঈর্ষা প্রদর্শন করিয়া নরেশকেও তাঁহার একচোখোমীর জন্য ঠাট্টা বিদ্রূপ ও অনুযোগ করিতে থাকিল। নরেশ ব্যস্ত হইয়া সকলকেই অল্প বিস্তর বুঝাইতে চেষ্টা করিলেন যে, তাহাদের আন্দাজ একেবারেই ভিত্তিহীন, সুষমা তাঁহার আশ্রিতা। —আর কিছুই নয়। সে নেহাৎ ছেলেমানুষ এবং অত্যন্ত নির্ম্মল। বন্ধুরা মুখ টিপিয়া চোখের ইসারা করিয়া হাসিয়া উঠিলেন, বলিলেন, "বেশতো, হোক না সে সতীত্বের শ্বেতপদ্ম! আমাদের তাতে তো কোনই আপত্তি নেই। আমরা শুধু তার দু'টো গান শুনে আসতে চাই এই বৈতো নয়।"

অগত্যা গান শুনাইতে হইল এবং আরও দুচারবার বিশেষ অনুরোধ রক্ষা না করিয়া পার পাওয়া গেল না। ইহাঁদের মধ্যের দু একজন গূঢ় রহস্য করিয়া সুষমার সঙ্গে কথা কহিতে যাইতেই নরেশ চোক

রাঙ্গা করিয়া চাহিলেন এবং সেই হইতে তাঁহাদের বন্ধুত্বের অবসান হইল। নিজের সম্পত্তির উপরে উঁহার প্রবল আধিপত্যের চেষ্টা বোধ করিয়া বাকি সকলে কদাচ সুষমার গান শুনিতে চাহিলেও, তাহাকে অসম্মানের ভাবে সম্ভাষণ করিতে ভরসা করে না। কিন্তু তবুও সুষমা হঠাৎ একদিন নিজের সম্বন্ধে লোকমতটা ভালরূপেই জানিতে পারিল।

সাধুটি বদরিনাথ চলিয়া গিয়াছেন, সুষমার বয়স এখন ষোড়শ পূর্ণ; ননীবাবু ও হরিধন এখন শুধু সপ্তাহে একদিন করিয়া আসে, বাকি দুজন একদিন অন্তরে। সুষমার মনটা আজকাল বড়ই শূন্য শূন্য বোধ হইতেছিল; নরেশ ইদানীং আর তেমন ঘন ঘন আসা-যাওয়া করেন না। আসিলেও আর যেন তেমন প্রাণখোলাভাবে তাহার সহিত না মিশিয়া চুপচাপ গানের বুলিই শুনিয়া যান এবং গানের শেষে সবার সঙ্গেই, কোন দিন সকলের চেয়ে আগে উঠিয়া, নিঃশব্দে প্রস্থান করেন। কে জানে কেন সঙ্গতই হোক আর অসঙ্গতই হোক সুষমার প্রাণ ইহাতে ব্যথিত হয়, তাহার বুকের মধ্যে আঘাত লাগে।

একদিন সে ইহার কারণ বুঝিতে পারিল। কালীঘাটে মহিলা সমিতি হইল। স্বদেশী সম্বন্ধে কোন ভদ্র মহিলা কি বক্তৃতা করিবেন। নরেশকে পত্র লিখিয়া তাঁহার অনুমতি লইয়া সে সেই সমিতিতে গেল। সে যেখানে বসিয়াছিল, কমবয়সী কতকগুলি বৌ ঝির সেইখানে সমাবেশ হইয়াছিল। তাহাদের মধ্যে কেহ কেহ তাহার সঙ্গে আলাপ পরিচয় করিতে আরম্ভ করিয়াছিল। একজন অপরকে বলিল, "দেখেছিস্ ওর মুখের সঙ্গে আমাদের ছোট বৌদির একটু যেন আদল আসে! কে ভাই ও?"

"জ্যাকেটটির ছাঁট তো বড় সুন্দর! জিজ্ঞেস্ কর্ না কাদের বাড়ীর মেয়ে না বউ?"

"ওমা, বউ কি বলছিস্ গো! সিঁতের নাকি সিঁদুর আছে! জান্না ভাই—ও কে?"

অবশেষে জানাজানি হইল। সুষমা উহাদের প্রশ্নে প্রশ্নে বিব্রত হইয়া স্বীকার করিল, তার বিবাহ হয় নাই, তার বাপকুলের কেহ নাই। তার বাপের নাম জিজ্ঞাসায় সে নিরুত্তর রহিল। তারপর কার কাছে থাকে জিজ্ঞাসায় সে যখন বলিল, একাই থাকে, তখন সেই তরুণী মেয়েরা যেন দিশাহারা হইয়া পড়িল। একটী মেয়ে বুদ্ধি করিয়া প্রশ্ন করিল "তোমরা কি ভাই ব্রহ্মজ্ঞানী? তাদের ঘরের মেয়েরা মেমেদের মতন পড়াশোনার জন্যে বোর্ডিং টোর্ডিং-এও তো থাকে শুনেছি। সেই রকমই কি এখানে এসেছ?"

সুষমা ম্লান ও বিপন্নভাবে ঘাড় নাড়িল।

এই সময়েই একটী প্রৌঢ়া উহাদের কথাবার্ত্তায় একটুখানি আকৃষ্ট হইয়া পড়িয়া তাহাদের সাম্নে আসিয়া সুষমার মুখের কাছে ঝুঁকিয়া পড়িয়া বলিয়া উঠিলেন, "দেখি কার পরিচয় শোধান হচ্ছে! ওমা! এ যে ওই 'সুষমাকুটীরে'র সুষমা গো! অবাক্ কল্লি তোরা। ও আবার নিজের পরিচয় কি দেবে তোদের শুনি? চল্ চল্ ওদিকে গিয়ে বস্‌বি চল্। ছুঁড়িগুলোর যদি কোন কাণ্ডজ্ঞান আছে! হরিবলো মন!—"

নিজেদের কাণ্ডজ্ঞানের অভাবটা কোথায় ঘটিয়াছিল ভালমতে বুঝিতে না পারিলেও কোথাও যে ঘটিয়াছে সেইটুকু বুঝিয়া লইয়া সেই অনুসন্ধিৎসাপরায়ণা তরুণীর দল দুম্‌দাম্ করিয়া উঠিয়া পড়িল এবং ঝন্‌ঝন্ শব্দে অলঙ্কার বাজাইয়া সভামণ্ডপের অপর প্রান্তে চলিয়া

যাইতে যাইতে পূর্ণ কৌতূহলে জিজ্ঞাসা করিয়া বলিল, "কেন গা! ওকে কি আপনি চেনেন?"

প্রৌঢ়া হাতমুখ নাড়া দিয়া কহিয়া উঠিলেন, "ওমা, তা আর চিনিনে? ও যে কোথাকার এক খেতাবী রাজার রাখা মেয়েমানুষ। ওর সঙ্গে কি আর ভদ্দর ঘরের মেয়েদের কথা কইতে আছে মা?"

সুষমার মনে হইল, তাহার চোখের সাম্‌নে সমস্ত পৃথিবীটা ঘুরিতেছে। আলোকময় জগৎ যেন তমসাবৃত হইয়া গেল।

নরেশচন্দ্রও কিছুদিন হইতে এই সম্বন্ধীয় জ্বালা নেহাৎ কমও ভুগিতেছিলেন না। বন্ধু বান্ধবদের কথা ছাড়িয়া দিলেও সুহৃদ্ ও হিত-কামীর দলও তাঁহাকে মধ্যে মধ্যে অল্প বিস্তর ভৎর্সনাপূর্ব্বক এই সর্ব্বনেশে নেশার হস্ত হইতে মুক্ত করিতে চেষ্টা করিয়া আসিতেছিলেন। দেশ হইতে বিমাতা হঠাৎ এক চিঠি লিখিয়া পাঠাইয়াছেন—তাহার মর্ম্ম এই-রূপ—বিশ্বস্তসূত্রে জানিলাম তুমি একটা পতিতার সঙ্গ লইয়া উন্মত্ত হইয়াছ, তাহার পায়েই সর্ব্বস্ব ঢালিয়া দিতেছ, তাকে রাণীর বাড়া করিয়া রাখিয়াছ। এ সব কি ভাল? অবশ্য তোমাদের মত বড় লোকের ঘরে সবই সাজে, তথাপি বিবাহ না করিয়া শুদ্ধমাত্র হীনসঙ্গে কাটাইলে চলিবে কেন? বংশরক্ষা করা ত চাই। ও সব যা আছে থাক্; তা না হয় এর সঙ্গে একটী বউ আন, সব গোল চুকিয়া যাক্। যদি তোমার মত হয় আমার বোনঝি চামেলীর সঙ্গে তোমার বিয়ের দিন স্থির করি। চামেলীকে ছোটবেলায় বোধ করি দেখিয়াছ? বড় হইয়া আরও সুন্দরী হইয়াছে। দিব্য ডাগর মেয়ে, তোমার সঙ্গে অসাজন্ত হইবে না।

এই চিঠি পাইবার পর নরেশের দ্বিধাগ্রস্ত মন যেন সম্পূর্ণরূপেই তাহার নূতন চিন্তাধারারই অনুবর্ত্তন করিয়া একেবারে স্থিরসঙ্কল্পে

দৃঢ় হইয়া উঠিল। নিরপরাধিনী সুষমার প্রতি যে অবিচার হইয়াছে ইহাই তাহার একমাত্র প্রায়শ্চিত্ত।

সন্ধ্যাবেলায় একাকিনী সুষমা বসিয়া অর্গানের বাজনার সঙ্গে নিজের মধুর কণ্ঠের যোগ করিয়া গাহিতেছিল—

"ওহে জীবনবল্লভ! ওহে সাধব-দুর্ল্লভ!
আমি মর্ম্মের কথা অন্তরব্যথা কিছুই নাহি কব,
শুধু নীরবে যাব, হৃদয়ে লয়ে প্রেম মূরতি তব।—"

হঠাৎ খুব কাছেই জুতা-পায়ের শব্দে মুখ তুলিয়া দেখিল, নরেশচন্দ্র। তৎক্ষণাৎ বাজান বন্ধ করিয়া সে উঠিয়া পড়িতে গেল। মাটিতে হাঁটু গাড়িয়া পায়ের কাছে প্রণাম করিল।

নরেশ ব্যগ্র হইয়া বারণ করিলেন, বলিলেন, "বেশ মিষ্টি লাগছিল, জান তো গান শুনতে' আমি বড় ভালবাসি। যা গাচ্ছিলে গাও, আমি শুনি।"

সুষমা আজ্ঞা পালন করিল। গাহিতে তার উৎসাহ বর্দ্ধিত হইল। সে গাহিতে লাগিল—

সুখ দুঃখ সব ত্যজ্য করিনু, প্রিয় অপ্রিয় হে,
তুমি নিজ হাতে যাহা দিবে তাহা মাথায় তুলে লব।"

গান থামিলে তাহার দিকে—একটু নত হইয়া নরেশ কোমলকণ্ঠে কহিলেন—"নিজে হাতে 'যা' দেব, তা মাথায় তুলে নেবে কি? 'তোমার মর্ম্মের কথা' আমি না জানি তা' নয়; আজ 'আমার মর্ম্মের কথা' আমি তোমায় জানাতে এসেছি, তুমি শুন্‌বে কি বেদানা?"

সুষমা এমন সুর ইহার কণ্ঠে কোন দিনই শুনে নাই। আর এই সব কথা! সে ত্রস্ত বিস্ময়ে অবাক্ হইয়া তাঁহার মুখের দিকে মুখ তুলিয়া চাহিল।

নরেশ তাহা বুঝিতে পারিয়া কেমন যেন একটু অস্বস্তি বোধ করিলেন ও তাহার দৃষ্টি হইতে নিজের চোখ সরাইয়া লইয়া তাহার কাঁধের উপর হাত রাখিয়া মৃদু অথচ আবেগপূর্ণ কণ্ঠে কহিলেন, "আমি তোমায় ভালবাসি।"

সুষমা দুই হাতে মুখ ঢাকিল। নরেশ দেখিলেন সে হাত দুখানা থরথর করিয়া কাঁপিতেছে। তিনি দুই হাতে তাহার মুখ তুলিতে চেষ্টা করিয়া বলিতে লাগিলেন—

"অনেকদিন থেকেই তোমায় আমি ভালবেসেছি, দূরে সরে যাবার চেষ্টা কর্‌ছিলাম, পার্‌লাম না, তুমিও তো আমায় ভালবাস—আমার হও। আমি তোমায় চাই।"

সুষমা জোর করিয়া তাঁহার হাতের মধ্য হইতে নিজের মুখ ছিনাইয়া লইয়া পিছু হটিয়া গেল, বারেকমাত্র তাহার শান্ত, সন্ধ্যা-তারার মত স্নিগ্ধ দৃষ্টি দীপ শিখার মতই প্রদীপ্ত হইয়া উঠিয়াছিল, তাহার ললাটের শিরা সকল স্ফুরিত হইয়া ধূমকেতুর মত দেখা-দিয়াছিল, কিন্তু সে একটী মুহূর্ত্তের জন্য। পরক্ষণেই অসহায় ও অবসন্নভাবে নরেশের পায়ের তলায় জানু পাতিয়া বসিয়া পড়িয়া সে দুটী হাত জোড় করিয়া বলিল—

"আপনার আদেশ লঙ্ঘন কর্‌বার সাধ্য আমার নাই; কিন্তু ইহলোকে আপনিই যে আমার একমাত্র আশ্রয়—আমার দেবতা! আপনার প্রতিও শ্রদ্ধা হারালে কি নিয়ে আমি বাঁচবো আমায় তাই বলুন?—"বলিতে বলিতে থরথর করিয়া বায়ুতাড়িত পুষ্প-পেল্লবের ন্যায় দুখানি ঠোঁট কাঁপিয়া উঠিল, ঝর ঝর করিয়া চোখের জল পাতায় জমা শিশিরের মত ঝরিয়া পড়িল।

নরেশ তাহার কথার ভাবার্থ হৃদয়ঙ্গম করিয়াই নিতান্ত দুঃখিতভাবে

